ওঁ তৎ সৎ।



# গীতাচ্ছায়া।



শ্রীক্ষেমেশচন্দ্র রক্ষিত।

# গীতাচ্ছায়া।



গ্রন্থকারের আন্তরিক শ্রদ্ধা, ভক্তি,
সম্মান ও স্নেহের চিহ্ন স্বরূপ এই বহি খানি
..............শ্রী.................................
প্রদত্ত হইল ইতি সন ১৩২০।

শ্রীক্ষেমেশচন্দ্র রক্ষিত।

# গীতাচ্ছায়া।

শ্রীক্ষেমেশচন্দ্র রক্ষিত কর্ত্তৃক

প্রণীত।

শ্রীনগেন্দ্র কুমার রক্ষিত কর্ত্তৃক

প্রকাশিত।

প্রথম সংস্করণ।

১৩২০ বঙ্গাব্দ।

১লা অগ্রহায়ণ।

৺কাশীধাম, কাশী যন্ত্রে,

শ্রীরাম চন্দ্র ত্রিপাঠী দ্বারা মুদ্রিত।

শ্রীদুর্গা।

# গীতাচ্ছায়া।

## সূচীপত্র।



সমাপ্ত।



# উৎসর্গ-পত্র।

স্বর্গীয় পিতা ৺রামতারণ রক্ষিত-

পিতঃ! মহাশয় শ্রীশ্রীচরণ কমলে—

যেই দিন এই পাপ, তাপ শোকপূর্ণ সংসার কাননে বিসর্জ্জন দিয়া একমাত্র সেই পরমারাধ্য পরম পিতার পদানুসরণ করিতে আদেশ করতঃ অনন্তপথের পথিক হইয়াছিলেন; যেই দিন শোক-সন্তপ্ত চিত্তের স্নেহ, দয়া সহায়শূন্য সংসারে অন্তপক্রান্ত পথিকের ছায়া আশ্রয়ের ন্যায়, একমাত্র আপনার উপদেশাবলী সান্ত্বনার কারণ হইয়াছিল, সেই দিন হইতে কতকাল মহাকালের বিরাট গহ্বরে বিলীন হইল, কিন্তু আপনার অকৃতজ্ঞ সন্তান আপন কর্ত্তব্য ভুলিয়া, অনিত্য বিষয় চিন্তাতে নিমগ্ন হইয়া হাবুডুবু খাইতে খাইতে হঠাৎ ভবকারাধ্যক্ষের বেত্রাঘাত-রূপ রোগ, শোক ও বার্দ্ধক্যে জড়ীভূত হইয়া, অর্দ্ধনিমীলিত নেত্রে চৈতন্যলাভ করিয়া দেখিলাম, বৈষয়িক সুখ শোক সহস্র তুল্য। বাস্তবিক আমি মহা সমুদ্রের মধ্যভাগে! আমার জীর্ণ দেহতরী মহা ঝঞ্ঝাবাতে পতনোন্মুখ! আমার জীবনবায়ু পত্রপ্রান্তস্থিত জলের ন্যায় বিন্দু বিন্দু ক্ষরিত হইতে হইতে প্রায় শেষ বিন্দুতে পরিনত হইতে চলিয়াছে, অতএব অনন্য উপায় হইয়া ভেলারূপ ভগবান্ দৈবকী দুলাল বিপদভঞ্জন মধুসূদনের শ্রীমুখবিনির্গত "শ্রীমদ্ভগবদ্গীতা" অবলম্বন করতঃ কথঞ্চিৎ শান্তি লাভ মানসে অসংলগ্ন ভাবে "গীতাচ্ছায়া" নামক তাহার পদ্যানুবাদ করিয়া আপনার শ্রীঅঙ্গে অর্পণ করিলাম। ইহারই-পরম পবিত্র ভগবত নাম সুধা আপনার কৈবল্য বৃদ্ধির সহায় হইবে। ইতি। সেবক—

শ্রীক্ষেমেশ—



# নিবেদন।

অসম্ভব আশা মম "গীতা অনুবাদ"।
পঙ্গুর লঙ্ঘিতে যেন উচ্চশৈলেসাধ॥
শ্রীযাত্রামোহন দাস মোর বন্ধু অতি।
গীতা অনুবাদে তিনি দেন অনুমতি।
কিন্তু তিনি আধ্যাত্মিক গীতা ব্যাখ্যা করে।
আমাকে আদেশ দেন পদ্য রবিচারে॥
অবিচারে আজ্ঞা দেন যাহা আসে মনে।
চাষাকে বসা'তে চাহে বিচার আসনে॥
হেরা তিতি বঃ" (১) বলার অভ্যাস যাহার।
ডিক্রী ডিস্‌মিসে তার কিবা অধিকার॥
উপহাসাস্পদ হ'ব নাই তাতে ভয়।
তবু যেন মিত্র আজ্ঞা লঙ্ঘন না হয়॥
মহত সেবিত এই গীতারত্নাকর।
আমি নরাধম তাতে হই অগ্রসর॥

---

(১) দেশভেদে চাষাদের ভূমি কর্ষণের সময় গরুকে 'হেরা বলিলে বামদিকে চলে, 'তিতি' বলিলে দক্ষিণ দিকে চলে ও 'বঃ' বলিলে দাঁড়ায়।

শঙ্খ চক্র ধারী হরি ভকত বৎসল।
তাঁর সাজ সাজে যথা নটদেরদল॥
শর্করা সংযোগে সুখী সরবৎ খায়।
ঘোলা জলে দীন দুঃখী পিপাসা মিটায়॥
সুরম্য হর্ম্ম্যের বাসে ধনী পরিতোষ।
পরগৃহে খুদ্ অন্নে ভিখারী সন্তোষ॥
পাগলা গারদ মাঝে আমিই পাগল।
নতুবা এ'কর্ম্মে হাত কেবা দেয় বল॥
সংস্কৃত জ্ঞান হীনের "গীতা অনুবাদ"।
মানবে কি ইচ্ছে তাহা না হলে উন্মাদ॥
উন্মাদ সবার কাছে মার্জ্জনীয় হয়।
খুনীর আসামী হ'লে দণ্ডনীয় নয়॥
রাজদণ্ডে দণ্ডনীয় না হয় উন্মাদ।
পেনেল্‌কোড ধারামতে পড়িয়াছে বাদ॥
বিন্দুমাত্র তৈল নাহি ঘরে গৃহিনীর।
পটোল ভাজার তরে বাসনা পতির॥
লবণ হরিদ্রাযোগে খোলা ভাজা করি।
পতিকে তোষেন সদা দরিদ্রের নারী॥
সেই রূপ মনে বড় হইয়াছে সাঁদ।
পদ্যেতে করিতে ইচ্ছা গীতা "অনুবাদ"॥

বিদ্যা নাই কেমনে পূরাই মনোরথ।
যাহা ইচ্ছা লিখি তাই খোলা ভাজা মত ॥
কফ রোগে মুক্তা দিবে আয়ুর্ব্বেদ বলে।
ঝিনুকের ভস্ম যথা মুক্তা নাহি মিলে ॥
অন্ধের যষ্ঠীতে যথা খুঁজিলয় পথ।
সেইরূপ আশা যদি পুরে মনোরথ ॥
ইক্ষুক্ষেত্রে কদাচিৎ পশিলে শৃগাল।
লাঠী মারে নাহি ছাড়ে চর্ব্বণ রসাল ॥
তিরস্কার কর আর যাহা মনে লয়।
শৃগাল সেজেছি আজি ছাড়িবার নয় ॥
মিত্রের অনুজ্ঞা আর হরি নাম স্মরি।
অপারে দিলাম পাড়ী সে নাম কাণ্ডারী ॥
ম্রিয়মান "ফটো" খান ধরিলাম আগে।
এ পাষণ্ডে দাও দণ্ড যদি রাগ লাগে ॥
সুঁদি ডোগা খেতে দিল গুহক জননী।
আনন্দে নাচিয়া উঠে রাম রঘুমণি ॥
সেইরূপ গ্রহণ করুন সুধীগণ।
"সীতাচ্ছায়া" নাম মম ভক্তি নিদর্শন।
সদাশয়! শুদ্ধাশুদ্ধি দোষ বহুস্থল।
কিন্তু "হংসক্ষীর" ন্যায় আমার সম্বল ॥

গীতা অনুবাদ নহে ছায়া মাত্র তার
শিশুদের খেলা যথা দৃষ্ট সুখসার।
মূর্খ উচ্চারয়ে "বিষ্টু" "বিষ্ণু" বলেধীর।
উভয়ে সমানভক্তবৎসল হরির॥
সে সাহসে করি ভর এ লেখনী ধরা।
হরিনাম পরিণাম অজরা অমরা।
শ্রীযুক্ত কমলকৃষ্ণ স্মৃতিতীর্থ মম।
গীতাকার্য্যে করিল বিপুল পরিশ্রম॥
প্রুফ দেখেছেন তিনি ধন্যবাদ তাঁর।
আজীবন ঋণী বটি চরণে তাঁহার॥

ইতি—

শ্রীক্ষেমেশ চন্দ্র রক্ষিত।



# প্রারম্ভ।

জয় কহিবেক দেবী, ব্যাস, তপোধন।
প্রণমিয়া নরোত্তম, নর, নারায়ণ ॥ ১ ॥
অবিভক্ত সর্ব্বব্যাপী এক চরাচরে।
দেখালেন পদ তাঁর ভুবন মাঝারে ॥
তারক পরমব্রহ্ম যেই বিশ্ব তাত।
সেই গুরু শ্রীচরণে করি প্রণিপাত ॥ ২ ॥
পার্থ প্রবোধিতে সেই শ্রীকৃষ্ণ বচন।
ভারতে গাথেন যাহা ব্যাস তপোধন ॥
অদ্বৈত-অমৃতবর্ষী অষ্টাদশ-রূপা ॥
হে মাতঃ! প্রণমি তোমা ভবদ্বেষরূপা ॥ ৩ ॥
ফুল্ল অরবিন্দ সম নেত্রযুগ যার।
হে বিশালবুদ্ধি ব্যাস! করি নমস্কার ॥
তৈলপূর্ণ ভারতের দীপ জ্ঞানময়।
যাহাতে জ্বালিলে তুমি ওহে দয়াময় ॥ ৪ ॥
বসুদেব সুত কৃষ্ণ কংশ বিনাশন।
বন্দি জগতের গুরু দৈবকী নন্দন ॥ ৫ ॥
ভীষ্ম দ্রোণ তটরূপী জয়দ্রথ জল।
গান্ধারীরপুত্রগণ যাঁর নীলোৎপল ॥

শল্য জলচররূপী কৃপ তরী যায়।
উত্তাল তরঙ্গ কর্ণ বিস্তার যাঁহার॥
অশ্বত্থামা বিকর্ণাদি মকর স্বরূপে।
বিরাজে সতত দুর্যোধন ভ্রমি রূপে॥
কাণ্ডারী শ্রীহরি তাতে ভীষ্মরণ নদী।
পাণ্ডু পুত্রগণ পার হয় নিরবধি॥ ৬॥
বিমল কমল সম ব্যাসদেব বাণী।
গীতার্থ উৎকটগন্ধ যাহাতে বাখানি॥
বিবিধ আখ্যান হয় কেশর যাহার।
উদিতে হরির কথা ফুটে অনিবার॥
হরিষে সতত অলি সম সাধুগণ।
পীয়মান যেই কলি মল বিনাশন॥
এই বিশ্ব মাঝে সেই ভারত কমল।
সতত মোদের তিনি করুণ মঙ্গল॥ ৭॥
বাগিন্দ্রিয় লভে মুক যাঁহার কৃপায়।
সুমেরু ভূধর পঙ্গু লঙ্ঘয়ে হেলায়॥
সেই সে পরমানন্দ মাধবে সতত।
কৃতাঞ্জলি হয়ে সদা করি দণ্ডবত॥ ৮॥

নমো ভগবতে বাসুদেবায়।

# শ্রীমদ্ভাগবদ্গীতা ছায়া



## প্রথম অধ্যায়।

ধৃতরাষ্ট্র জিজ্ঞাসিল সঞ্জয় সুধীর। ।
ধর্ম্মক্ষেত্রে কুরুক্ষেত্রে ছিল যত বীর॥
মম কিম্বা পাণ্ডুপক্ষে যুদ্ধার্থী সকল।
কহ সমবেত হ'য়ে কি কাজ করিল॥ ১॥
সঞ্জয় বলিল রাজা করহ শ্রবণ।
ব্যূহস্থ পাণ্ডব সেনা করি বিলোকন॥
আচার্য্য সমীপে গিয়ে বলিল বচন।
বিরস বদন মাঝে রাজা দুর্য্যোধন॥
হের গুরো; ব্যূহাকারে পাণ্ডু সেনাচয়।
রক্ষিতেছে তব শিষ্য দ্রুপদ তনয়॥ ২,৩॥

আছে হেথা ভীমার্জ্জুন তুল্য ধনুর্দ্ধর।
যুযুধান মৎস্যেশ্বর দ্রুপদ নৃবর ॥ ৪ ॥
ধৃষ্টকেতু কাশীরাজ শৈব্য চেকিতান।
পুরুজিত কুন্তিভোজ নরের প্রধান ॥ ৫ ॥
যুধামন্যু উত্তমৌজা সুভদ্রা তনয়।
দ্রৌপদীর পঞ্চপুত্র মহারথীচয় ॥ ৬ ॥
দ্বিজোত্তম! আমাদের নায়ক প্রধান।
আমাদের পক্ষে যারা কর অবধান ॥ ৭ ॥
সমর বিজয়ী ভীষ্ম কর্ণ কৃপবীর।
অশ্বত্থামা ভূরিশ্রবা বিকর্ণ সুধীর। ৮।
আর বহু সেনা আছে রণেতে পণ্ডিত।
আমার জন্যেতে প্রাণ ত্যজিবে নিশ্চিত। ৯।
ভীষ্মের তথাপি সেনা অসমর্থ রণে।
ভীম সেনা সুসমর্থ সমর প্রাঙ্গনে ॥ ১০ ॥
ব্যূহ প্রবেশের দ্বারে ভাগ অনুসারে।
সকলে থাকিয়া রক্ষা কর ভীষ্ম বীরে। ১১।
কুরুপতি দুর্য্যোধন আনন্দের তরে।
নিনাদিলা সিংহনাদে শঙ্খ ভীষ্ম বীরে ॥ ১২ ॥
পরে শিঙ্গা শঙ্খ ভেরী মৃদঙ্গ মাদল।
সহসা বাজিয়া হ'ল শব্দ কোলাহল। ১৩ ॥

অনন্তর শ্বেত অশ্ব রথ আরোহণে।
দিব্য দুটী শঙ্খ নাদে শ্রীকৃষ্ণ অর্জ্জুনে। ১৪।
পাঞ্চজন্য বাজাইল কৃষ্ণ মহাশয়
দেবদত্ত শঙ্খ ধরে বীর ধনঞ্জয় ॥ ১৫ ॥
পৌণ্ড্র নামে মহাশঙ্খ ভীম বীর করে।
অনন্ত বিজয় শঙ্খ যুধিষ্ঠির ধরে ॥ ১৬॥
সুঘোষ নামেতে শঙ্খ নকুল ফুকারে।
মণি পুষ্পক ধ্বনিল সহদেব বীরে ॥ ১৭ ॥
ধৃষ্টদ্যুম্ন কাশীরাজ সাত্যকি দ্রুপদ।
শিখণ্ডি বিরাট রাজ সবে যুগপৎ ॥
দ্রৌপদী নন্দন আর সুভদ্রা কুমার।
ভিন্ন শঙ্খ নিনাদিলা ভিন্ন ভিন্ন বীর ॥ ১৮॥
আকাশ পৃথিবী মধ্যে ধ্বনিত হইল।
তুমুল শব্দেতে কুরু হৃদি বিদারিল॥ ১৯ ॥
হে রাজন্! কপিধ্বজ কুন্তীর তনয়।
যুদ্ধোদ্যোগে দেখি কুরু, কৃষ্ণ প্রতি কয় ॥ ২০ ॥
অর্জ্জুন বলেন কৃষ্ণ নিরীক্ষণ করি।
উভয় সৈন্যের মধ্যে রথ রাখ হরি ॥ ২১ ॥
দুষ্ট ধৃতরাষ্ট্র পুত্র প্রিয় সৈন্য মাঝে।
দেখি প্রতি পক্ষ যারা যুদ্ধার্থ বিরাজে ॥ ২২ ॥

উপস্থিত রণক্ষেত্রে যত সৈন্যগণ।
কোন জন সহ আমি করিব হে রণ ॥
উত্তরিলা সঞ্জয় হে ভারত! বিশেষ।
অর্জ্জুনের মুখেতে শুনিয়া হৃষীকেশ ॥ ২৩ ॥
ভীষ্ম দ্রোণ আর সব সম্মুখে রাজার।
স্থাপিল উত্তম রথ দৈবকী কুমার ॥ ২৪ ॥
রথ রাখি কহিলেন কৃষ্ণ মহাশয়,
দেখহ কৌরব সৈন্য হে কুন্তী-তনয় ॥ ২৫ ॥
অনন্তর পার্থ সেই স্থানে অবস্থিত।
নিরখিল দুই সৈন্য পিতৃব্য সহিত ॥
আচার্য্য মাতুল পিতামহ ভ্রাতাগণ।
শ্বশুর সুহৃৎ পুত্র পৌত্র পরিজন ॥ ২৬ ॥
কুন্তী-পুত্র বন্ধুগণ দেখি রণস্থলে।
কৃপাবিষ্ট বিষাদিত এই কথা বলে ॥ ২৭ ॥
যুদ্ধেচ্ছু স্বজনগণ সম্মুখে দেখিয়া।
ধনঞ্জয় কহিলেন কৃষ্ণে সম্বোধিয়া ॥
হইতেছে অবসন্ন মম কলেবর।
পরিশুষ্ক হইতেছে বদন আমার ॥ ২৮ ॥
লোম হর্ষ হয় মম বিকম্পিত তনু।
চর্ম্ম দহে হাত হ'তে খ'সে পড়ে ধনু ॥ ২৯ ॥

থাকিতে পারিনা কৃষ্ণ ঘুরে মোর মন।
দেখিতেছি বিপরীত সমস্ত লক্ষণ ॥ ৩০ ॥
ওহে কৃষ্ণ ! জয়, রাজ্য, সুখ নাহি চাই।
সমরে স্বজনে বধি শুভ দেখি নাই ॥ ৩১ ॥
যাদের লইয়া রাজ্য, সুখ, স্পৃহা ধন।
বিহনে তাদের রাজ্য কিবা প্রয়োজন ॥ ৩২ ॥
আচার্য্য মাতুল পুত্র পৌত্র পরিজন।
পিতামহ শ্বশ্রু শ্যালা পিতৃব্য নন্দন ॥ ৩৩ ॥
আর সব আমাদের কুটুম্বাদি যত।
ধন প্রাণ বিসর্জ্জিতে যুদ্ধে অবস্থিত ॥
রাজ্যে বল আমাদের কার্য্য কিবা আছে।
ভোগে বা জীবনে কৃষ্ণ কি কাজ রয়েছে ॥ ৩৪ ॥
মারিবনা আমাদের করুক নিধন।
পৃথিবী দূরের কথা হে মধুসূদন ॥
ত্রৈলোক্য রাজ্যের জন্য বধে ইচ্ছা নয়।
ধৃতরাষ্ট্র পুত্র বধি কিবা সুখোদয় ॥ ৩৫ ॥
আততায়ী জনে যদি করিগো নিধন।
হইব পাপের মোরা আশ্রয় ভাজন ॥
অতএব কুরুগণে বধিতে নারিব।
স্বজন বধিয়া সুখী কেমনে হইব ॥ ৩৬ ।

যদিও লোভের বশে জ্ঞান হত হয়ে।
দুর্য্যোধন নাহি দেখে পাপ কুলক্ষয়ে॥ ৩৭ ॥
কুলক্ষয় জন্য পাপ নিরীক্ষণ করি।
নিবৃত্তি হইতে জ্ঞান না হবে কি হরি॥ ৩
কুলক্ষয়ে সনাতন কুলধর্ম্ম নাশে।
সর্ব্বকুল নষ্ট হয় অধর্ম্মের দোষে॥ ৩৯ ॥
হে কৃষ্ণ, অধর্ম্মে নষ্ট কুল বধূগণ।
নারী দোষে হয় বর্ণ শঙ্কর সৃজন॥ ৪০ ॥
কুলঘ্নগণের কুল নরকে গমন।
বর্ণের শঙ্কর তাতে হয় উৎপাদন॥
ইহাদের লুপ্ত পিণ্ডোদকে পিতৃগণ।
নিশ্চয় পতিত হ'য়ে নিরয়ে গমন॥ ৪১ ॥
কুলঘ্নের এই বর্ণ শঙ্করতা দোষে।
সনাতন বর্ণ-ধর্ম্ম কুল ধর্ম্ম নাশে॥ ৪২।
শুনিয়াছি যাহাদের কুল ধর্ম্ম নাই।
সতত নরকে হয় তাহাদের ঠাঁই॥ ৪৩।
হায় মোরা মহাপাপ করিতে উদ্যত।
রাজ্য সুখ লোভে আহা জ্ঞাতি বধে রত॥ ৪৪ ॥
প্রতিকার পরাঙ্মুখ শাস্ত্রবিরহিত।
কৌরব বধিলে মোরে তবু বলি হিত॥ ৪৫ ॥

সশর ধনুক ত্যজি শোকার্ত্ত হৃদয়।
রথেতে বসিল পার্থ কহেন সঞ্জয়॥ ৪৬ ॥

ইতি অর্জ্জুন বিষাদ যোগ নামক প্রথম অধ্যায়।

——o——



নমো ভগবতে শ্রীকৃষ্ণায় নমঃ।

# দ্বিতীয় অধ্যায়।

অশ্রুপূর্ণাকুল নেত্র দুঃখী ধনঞ্জয়।
কৃপাবিষ্ট দেখি বলে কৃষ্ণ মহাশয়॥ ১।
অকীর্ত্তি অধর্ম্ম কেন অনার্য্য সেবিত।
এমন সঙ্কটে পথি মোহ উপস্থিত॥ ২॥
তব যোগ্য কাতরতা এ নহে অর্জ্জুন।
হৃদয় দৌর্ব্বল্য নয় তব সমীচীন॥ ৩॥
অর্জ্জুন বলেন শত্রু বিমর্দ্দন হরি।
ভীষ্ম দ্রোণে রণে বাণ কেমনে প্রহারি॥ ৪॥
মহা অনুভব গুরু না করি নিধন।
শ্রেয়ঃ ভিক্ষান্নেতে করি উদর পোষণ।
অর্থ কামাত্মক ভোগ রুধির জড়িত।
গুরু বধি ইহ লোকে ভোগে হব রত॥ ৫॥
আমরা হইব জয়ী কিবা মোরা হারি।
কোনটাই গুরুতর বুঝিতে না পারি॥
বাঁচিতে অনিচ্ছা যারে করিয়া নিধন।
সম্মুখেতে স্থির সেই কুরু পুত্রগণ॥ ৬॥

কুলক্ষয় দোষ আর দুর্ব্বলতা মনে।
অভিভূত স্বভাব ও ধর্ম্মজ্ঞান হীনে॥
তোমার আশ্রিত শিষ্য শিক্ষা দাও মোরে।
কোন্‌টাই শ্রেয় বল জিজ্ঞাসি তোমারে॥ ৭॥
নির্ব্বৈর সমৃদ্ধ রাজ্য পাই পৃথিবীতে।
কিম্বা সুরগণ আধিপত্য পাই হাতে॥
আমার ইন্দ্রিয়গণ শোষকের প্রায়।
এ শোক তাড়িতে পারি না দেখি উপায়॥ ৮॥
অরাতি বিজয়ী পার্থ কৃষ্ণ প্রতি কয়।
যুদ্ধ অস্বীকারে মৌন কহিলা সঞ্জয়॥
হে ভারত! হৃষীকেশ সহাস্য বদনে।
উভয় সৈন্যের মধ্যে কহিল অর্জ্জুনে॥ ১০॥
যার জন্য শোক করা হয় অনুচিত।
শোক করি কথা কেন কও বিজ্ঞমত॥
কৃষ্ণ বলে পণ্ডিতেরা নাহি করে শোক।
জীবিতের জন্য কিবা গত পরলোক॥ ১১॥
আমি না ছিলাম কভু ইহা সত্যনয়।
তুমি যে ছিলে না কভু তাহা নাহি হয়॥
না ছিল নৃপতিগণ তাহা কভু নয়।
ইতি পরে না থাকিবে তাহাওত নয়॥ ১২॥

দেহ অভিমান যুক্ত জীবের মতন।
কৌমার যৌবন আর বার্দ্ধক্য যেমন॥
দেহান্তর প্রাপ্তি মৃত্যু অবস্থা অন্তর।
অতএব মোহিত না হয় জ্ঞানী নর॥ ১৩॥

ইন্দ্রিয় বৃত্তির সঙ্গে ইন্দ্রিয় সংযোগ।
তাহাতেই শীতোষ্ণাদি সুখ দুঃখ ভোগ॥
উৎপত্তি বিনাশ যুক্ত অনিত্য কেবল।
সুখ দুঃখ বাধ্য নহে সহিবা সকল॥ ১৪॥

ওহে নর শ্রেষ্ঠ! যেই সুখ দুঃখ সম।
সে ধীর ব্যাক্তিকে ব্যথা দিবারে অক্ষম॥
তিনি অমরত্ব লাভ করেন নিশ্চয়।
নিত্যানন্দ লাভ করে ওহে ধনঞ্জয়॥ ১৫॥

অনিত্য বস্তুর নাই অস্তিত্ব কখন।
নিত্য যাহা নহে তার বিনাশ সাধন
তত্ত্বদর্শী দেখিয়াছে এ উভয় পথ।
আত্মামাত্র নিত্য আর অনিত্য তাবৎ॥ ১৬॥

অবিনাশী সর্ব্বব্যাপী জানিও তাহারে।
বিনাশ করিতে তারে কেহ নাহি পারে॥ ১৭॥

নিত্য অবিনাশী আত্মা কেবল নশ্বর
দেহ মাত্র শুন পার্থ করহ সমর॥ ১৮॥

এই আত্মা হত্যাকারী ভাবে যেই মনে।
কিংবা ভাবে এই আত্মা হত যেই জনে।
হনন না করে আত্মা নাহি হন হত।
উভয়ই নাহি জানে কিবা শুদ্ধ মত॥ ১৯॥
আত্মার নাহিক জন্ম নাহিক মরণ।
উৎপন্ন হইয়া পুনঃ উৎপন্ন না হন॥
জনম রহিত আর ক্ষয় শূন্য হয়।
দেহের বিনাশে ইনি কভু হত নয়॥ ২০॥
ইহাকে জানেন যিনি অজও অব্যয়।
নিত্য অবিনাশী বল ওহে ধনঞ্জয়॥
কিরূপে কাহাকে তিনি করেন হনন।
আপনিই কিরূপেতে পুনঃ হত হন॥ ২১॥
যথা জীর্ণ শীর্ণ বস্ত্র ত্যাগ করি নরে।
অপর নূতন বস্ত্র পরিধান করে॥
জীর্ণ দেহ পরি হরি আত্মাও তেমন।
করিয়া থাকেন নব শরীর গ্রহণ॥ ২২॥
শস্ত্রে না করিতে পারে আত্মাকে ছেদন।
আগুনে পোড়া'তে নাহি পারে কদাচন॥
ভিজা'তে ইহাকে কভু নাহি পারে জলে।
শোষণ করিতে তারে না পারে অনিলে॥ ২৩॥

অশোষ্য অক্লেদ্য ইনি অদাহ্য অচ্ছেদ্য।
নিত্য সর্ব্ববাপী স্থির স্বভাব অনাদ্য ॥ ২৪ ॥
এই আত্মা চক্ষু ইন্দ্রিয়ের অবিষয়।
কর্ম্মেন্দ্রিয়ের গোচর মন কভু নয় ॥
এরূপ ইহাকে তুমি করি অনুভব।
অনুতাপ ত্যাগ কর মধ্যম পাণ্ডব ॥ ২৫ ॥
পুনঃ যদি ধনঞ্জয়! নিত্য জাতিধর।
অথবা ইহাকে নিত্য মৃত মনে কর ॥
ওহে মহাবাহু তবু বলিহে তোমায়।
ইহার জন্যেতে শোক অযুক্ত নিশ্চয় ॥ ২৬ ॥
যে হেতু জন্মিলে হয় মরণ নিশ্চয়।
মরণ হইলে জীব পুনর্জ্জন্ম হয় ॥
যে হেতু অবশ্যম্ভাবী হয় যে বিষয়।
তার জন্য শোক করা উপযুক্ত নয় ॥ ২৭ ॥
আদিতে অব্যক্ত যিনি লুপ্ত পরলোকে।
মধ্য কালে ব্যক্ত দুঃখ কর কেন শোকে ॥ ২৮ ॥
ইহাকে আশ্চর্য্য ন্যায় দেখে কোন জনে।
কেহ বা আশ্চর্য্য রূপ ভাবে মনে মনে ॥
ইহাকে আশ্চর্য্য ন্যায় আর কেহ শুনে।
কেহ বা শুনিয়া তবু কিছু নাহি জানে ॥ ২৯ ॥

সদা এ অবধ্য আত্মা সর্ব্বদেহে রয়।
ভূত জন্য শোক না করিও ধনঞ্জয় ॥ ৩০ ॥
পরন্তু স্বধর্ম্ম যদি কর নিরীক্ষণ।
তুমি কম্পনের যোগ্য নহ কদাচন ॥
যেই হেতু ক্ষত্রিয়ের ধর্ম্ম যুদ্ধ বড়।
তাহার অপেক্ষা ধর্ম্ম নাহি শ্রেষ্ঠতর ॥ ৩১ ॥
নিজ হ'তে উপস্থিত মুক্ত স্বর্গ দ্বারে।
এতাদৃশ যুদ্ধ সুখী ক্ষত্রে লাভ করে ॥ ৩২ ॥
আর যদি তুমি ধর্ম্ম যুদ্ধ নাহি কর।
ধর্ম্ম কীর্ত্তি লোপে পাপ হইবে তোমার ॥ ৩৩ ॥
ঘুষিবে তোমার লোকে অকীর্ত্তি অক্ষয়।
মানীর মরণ হ'তে যশঃ শ্রেষ্ঠ হয় ॥ ৩৪ ॥
বিরত ভাবিয়া যুদ্ধে মহারথীগণ।
যার কাছে সম্মানিত লাঘব এখন ॥ ৩৫ ॥
শত্রু নিন্দিবেক বল অকথ্য কথন।
তাহার অধিক দুঃখ আছে কি কখন ॥ ৩৬ ॥
নিধনেতে স্বর্গ জয়ে ধরা ভোগ কর।
যুদ্ধ সঙ্কল্পিয়া উঠ হে কুন্তী কুমার ॥ ৩৭ ॥
সুখ দুঃখ লাভালাভ জয় পরাজয়।
তুল্য জ্ঞানে যুদ্ধ কর পাপে লিপ্ত নয় ॥ ৩৮ ॥

সাঙ্খ্য তত্ত্ব তোমাকে দিলাম এই জ্ঞান।
কর্ম্ম যোগ কহিতেছি শুনহ ধীমান্॥
যেই বুদ্ধি যুক্ত হ'লে কুন্তীর কুমার।
কর্ম্ম বন্ধ ত্যাগ তুমি করিবারে পার॥ ৩৯॥

আরম্ভের কা'ল বিফলতা নাহি পায়।
নিষ্কাম এ কর্ম্মযোগে নাহি প্রত্যবায়॥
এই ধর্ম্ম হ'তে যদি অল্প পাই জ্ঞান।
মহা ভয় হ'তে হি. করে পরিত্রান॥ ৪০॥

ইহাতে নিশ্চয়াত্মিকা এক বুদ্ধি হন।
কামীদিগে বহু বু তেকুরু নন্দন॥ ৪১॥
বৈদিক স্বকাম ধ. হও যদি রত।
পুষ্পন্সায় বাক্য ব. নহে মোক্ষ পথ॥৪২,৪৩॥
কামীর সকাম বেদে ফল উপজয়।
নিষ্কাম ত্রৈগুণ্য শূ হও ধনঞ্জয়॥
চৈতন্য স্বরূপ নিত, শুদ্ধ ব্রহ্মে স্থিত।
অলব্ধ বা লব্ধ বস্তু তন রহিত॥
শীত উষ্ণ সুখ দুঃখ দ্বন্দ শূন্য হয়।
আর অনাশক্ত পার্থ হইবে নিশ্চয়॥ ৪৪,৪৫॥
সমস্ত স্থানেতে জল প্লাবিত যখন।
ক্ষুদ্র জলাশয়ে যতু কু.প্রয়োজন॥

ব্রহ্ম নিষ্ঠ জন ব্রহ্ম জ্ঞান করে সার।
ততটুকু বেদ মধ্যে আবশ্যক তার ৪৬।
নিষ্কাম ধর্ম্মেতে তব হোক অধিকার।
কর্ম্ম ফলে কভু ইচ্ছা না হউক তোমার ॥৪৭॥
সিদ্ধি অসিদ্ধিতে পার্থ! সম ভাব করি।
কর্ম্মে রত হও নিজভাব পরিহরি॥
ইন্দ্রিয়ের সঙ্গ ত্যাগ কর ধনঞ্জয়।
সমস্তই যোগ মধ্যে পরিণত হয়॥ ৪৮॥
কাম্য কর্ম্মাপেক্ষা হয় জ্ঞান যোগ বড়।
অতএব, পার্থ, জ্ঞান যোগাশ্রয় কর॥
ফলের কামনা কারী মানব কৃপণ।
অতএব ফল কামী হেয় মধ্যে হন॥ ৪৯॥
বুদ্ধিমান্ ইহকালে ব্রহ্মনিষ্ঠ নরে।
সুকৃত দুষ্কৃত কর্ম্ম দুই ত্যাগ করে॥
অতএব বলি তুমি নিজ বুদ্ধি বলে।
কর্ম্মের যোগেতে যুক্ত হও সুকৌশলে॥ ৫০॥
কর্ম্মজ ফলের আশা করি পরি হার।
জনম বন্ধন হ'তে হইয়া উদ্ধার।
উপদ্রব অভিমান শূন্য মোক্ষ পদ।
বুদ্ধিমান্ পণ্ডিতেরা লভে সেই পদ॥ ৫১॥

যখন হইবে তব আত্ম বুদ্ধি জ্ঞান ।
তখন লভিবে বুদ্ধি বৈরাগ্য নির্ব্বাণ ॥ ৫২ ॥
অচলা বুদ্ধিতে শুনে ওঁকারের ধ্বনি ।
পরমার্থ লাভ হয়ে নির্ব্বাণ তখনি ॥ ৫৩ ॥
অর্জ্জুন কহেন ওহে শ্রীমধুসূদন ।
যোগেস্থ জ্ঞানীজনের লক্ষণ কেমন ॥
যোগস্থিত ব্যক্তি যারা কিরূপেতে বলে ।
কিরূপে থাকেন আর কিরূপেতে চলে ॥ ৫৪ ॥
আত্মাতে স্বয়ং তুষ্ট হইবে যখন ।
মনের কামনা যোগে করে বিসর্জ্জন ॥
শ্রীকৃষ্ণ বলেন শুন কুন্তীর নন্দন ।
সেই কালে স্থিত প্রাজ্ঞ ব'লে উক্ত হন ॥ ৫৫ ॥
দুঃখেতে যাহার চিত্তে কষ্ট নাহি হয় ।
সুখ স্পৃহা শূন্য আর অনুরাগ ভয় ॥
ক্রোধ শূন্য হয় যেই যোগীর হৃদয় ।
সেই তপোধনে স্থিত স্থির প্রজ্ঞারয় ॥ ৫৬ ॥
সকল বিষয়ে যেবা মমতা রহিত ।
শুভাশুভ আনন্দে বা নহে বিমোহিত ।
তাঁহার হইয়া আছে প্রজ্ঞাপ্রতিষ্ঠিত ।
প্রকৃষ্ট রূপেতে ব্রহ্মে হইয়াছে স্থিত ॥ ৫৭ ॥

কূর্ম্ম অঙ্গন্যায় যিনি ইন্দ্রিয় সকলে।
প্রত্যাহৃত করিয়াছে "প্রজ্ঞা" তারে বলে ॥ ৫৮ ॥
ইন্দ্রিয় সাহায্যে যেবা বিষয় গ্রহণ।
নাহি করে তারে বলি নিরাহারী জন ॥
তথাপি আসক্তি শূন্য নহে দেহীগণ।
শান্তিলাভ আত্মাসনে হ'লে দরশন ॥ ৫৯ ॥
ইন্দ্রিয় সংযম বিনা প্রজ্ঞা নাহি হয়।
অতএব সাবধান সাধক নিচয় ॥
প্রমাথি ইন্দ্রিয়গণ মোক্ষ যত্ন শীলে।
হে পার্থ! তাহার মন ফিরাইবে বলে ॥ ৬০ ॥
আত্ম পরায়ণ যোগী ইন্দ্রিয় সংযত।
ইন্দ্রিয় যাহার বশী, প্রজ্ঞা প্রতিষ্ঠিত ॥ ৬১ ॥
দেহীর বিষয় চিন্তা আসক্তি জন্মায়।
আসক্তি হইতে কামনার সৃষ্টি হয় ॥
কোন মতে কামনাতে বাধাপড়ে যদি।
ক্রোধের উৎপত্তি তায় হয় নিরবধি ॥ ৬২ ॥
ক্রোধ হইতে সংমোহ হয় উপস্থিত।
বিবেক অভাব আর শূন্য হিতাহিত ॥
মোহে ভ্রম ভ্রমেতেই বুদ্ধি নাশ হয়।
বুদ্ধির বিনাশ মৃত্যু সম বই নয় ॥ ৬৩ ॥

আত্মবশীভূত আছে ইন্দ্রিয় যাহার।
বিষয় ভোগেতে যদি, তবু শান্তি তার ॥ ৬৪ ॥

আত্মার প্রসাদে জান সর্ব্ব দুঃখ ক্ষয়।
হর্ষ চিত্ত জনে বুদ্ধি প্রতিষ্ঠিত হয় ॥ ৬৫ ॥
ব্রহ্মেতে অযুক্ত যার নাহি আত্মজ্ঞান।
অযুক্ত ব্যক্তির নাহি আত্ম হিত ধ্যান ॥
আত্মধ্যান না থাকিলে শান্তি নাহি পায়।
শান্তি না পাইলে তার সুখ বা কোথায় ॥ ৬৬ ॥
বিষয়ে যাহার মন বাসনাতে ঘুরে।
অবাধ্য ইন্দ্রিয়ে নিত্য মন তার ফিরে ॥
বিষয়ে বিক্ষিপ্ত মন করিবেক তায়।
নাবিকের নৌকা যথা বাতাসে ডুবায় ॥ ৬৭ ॥
যাহার ইন্দ্রিয়গণ নির্লিপ্ত বিষয় ॥
প্রজ্ঞা প্রতিষ্ঠিত ব'লে জান ধনঞ্জয় ॥ ৬৮ ॥
অজ্ঞান তিমিরাবৃত ভূতের নিশায়।
তাহাতে যে জিতেন্দ্রিয় সে চৈতন্য পায় ॥
বিষয় বুদ্ধিতে ভূত প্রবোধিত হয়।
তত্ত্বদর্শী মুনি পক্ষে সেই নিশা হয় ॥ ৬৯ ॥
নানা নদী পড়ে যদি অম্বুধি সলিলে ॥
মিশাইয়া যায় যথা সাগরের জলে।

কামনা প্রবেশ মাত্র বিলীন যাহার।
ভোগে মোক্ষ কামী কিন্তু অশান্তি অপার ॥ ৭০ ॥
নিস্পৃহ নিরহঙ্কার বিষয় বাসনা।
যে জন ত্যজেছে কাম্য বস্তুর কামনা ॥
প্রারব্ধ বশেতে ভোগ্য ভোগ করে যিনি।
যথা তথা ভ্রমনেতে শান্তি পান তিনি ॥ ৭১ ॥
ব্রহ্মজ্ঞান নিষ্ঠাভাবে মোহ প্রাপ্ত নয়।
মৃত্যু কালে ইহাতেই ব্রহ্ম প্রাপ্ত হয় ॥ ৭২ ॥

ইতি সাংখ্য যোগ নাম দ্বিতীয় অধ্যায়।





নমো ভগবতে শ্রীহরয়ে নমঃ।

# তৃতীয় অধ্যায়।

অর্জ্জুন কহেন ওহে কৃষ্ণ মহাশয়।
কর্ম্ম হ'তে বুদ্ধি যোগ যদি শ্রেষ্ঠ হয়॥
ইহাই তোমার যদি হয় অভিমত।
তবে কেন বল মোরে হও যুদ্ধে রত॥ ১॥
কভু কর্ম্ম কখন বা জ্ঞান প্রশংসিত।
বিমিশ্র বাক্যেতে মোর জ্ঞান বিমোহিত।
'এ' দুয়ের মধ্যে মোর শ্রেয় যাতে হয়।
নিশ্চয় করিয়া তাহা বল মহাশয়॥ ২॥

শ্রীকৃষ্ণ বলেন শুন কুন্তীর কুমার।
জ্ঞান যোগ কর্ম্ম যোগ নিষ্ঠা দ্বিপ্রকার॥
সাংখ্যদের জ্ঞান যোগ নিষ্ঠা ব'লে জানি।
যোগিদের কর্ম্মযোগ নিষ্ঠা বলে'মানি॥ ৩॥

পুরুষ আরম্ভ নাহি করিয়া কর্ম্মের।
লভিতে না পারে কভুভাব নৈষ্কর্ম্মের॥

অথবা আসক্তি সঙ্গে সন্ন্যাস আশ্রমে।
সিদ্ধি প্রাপ্ত হইতে না পারে কোন ক্রমে ॥ ৪ ॥
নিষ্ক্রিয় হইয়া কেহ থাকিতে না পারে।
প্রকৃতির গুণে বাধ্য হ'য়ে কর্ম্ম করে ॥ ৫ ॥
কর্ম্মেন্দ্রিয় সংযমিয়া থাকে যেই জন।
ইন্দ্রিয় বিষয় মনে করিয়া স্মরণ ॥
এমন বিমূঢ় আত্মা আছয়ে যাহার।
মিথ্যাচার বলি হয় অভিধান তার ॥ ৬ ॥
মনেতে সংযত করি ইন্দ্রিয় নিচয়।
কর্ম্মেন্দ্রিয় কর্ম্ম যোগে দিয়ে রত হয় ॥
ফলের কামনাহীন হয় যেই জন।
হে অর্জ্জুন! বিশিষ্ট সে প্রশংসা ভাজন ॥ ৭ ॥
অবশ্য কর্ত্তব্য কর্ম্ম করিবে ফাল্গুনি।
কর্ম্মের না করাপেক্ষা করা ভাল জানি ॥
অতএব কর্ম্ম যদি কর পরিহার।
হবেনা শরীর যাত্রা নির্ব্বাহ তোমার ॥ ৮ ॥
কর্ম্ম ছারি অন্য কর্ম্ম করিলে সাধন।
বিষ্ণু আরাধনা কৈলে কর্ম্মের বন্ধন ॥
নিষ্কাম হইয়া কর কর্ম্ম অনুষ্ঠান।
প্রীতিলাভ করিবেন সেই ভগবান্ ॥ ৯ ॥

প্রাণ যজ্ঞ সহ স্রষ্ঠা সৃজি প্রজাগণে।
বলিলেন আত্মোন্নতি লভ ক্রমে মনে॥
পূর্ব্বকালে কহিলেন কমল আসন।
ইহাতেই হইবেক অভীষ্ট সাধন॥ ১০॥
এই যজ্ঞে সংবর্দ্ধন কর দেবগণ।
তোমাদিগকেও দেবে করিবে বর্দ্ধন॥
এইরূপে পরস্পর সংবর্দ্ধন ফল।
নিশ্চয় উভয় পক্ষে লভিবে মঙ্গল॥ ১১॥
যজ্ঞ সংবর্দ্ধিত হ'য়ে যত দেবগণ।
করিবেন তোমাদের অভীষ্ট সাধন।
দেবদত্ত দ্রব্য দেবে না করিয়া দান।
যেই জন ভোগ করে চোরের সমান। ১২।
যজ্ঞ অবশিষ্ট ভাগ যে করে গ্রহণ।
পাপ হ'তে মুক্ত হন সেই সাধু জন॥
যাহারা করেন পাপ আপনার তরে।
সেই দুরাচার শুধু পাপ ভোগ করে॥ ১৩।
অন্ন হতে উৎপত্তি লভে ভূতগণ।
বৃষ্টি জল হ'তে হয় অন্নের জনন॥ ১৪।
কর্ম্ম হ'তে হয় ব্রহ্ম অক্ষরেতে জাত।
কর্ম্ম ব্যাপি ব্রহ্ম সদা যজ্ঞে প্রতিষ্ঠিত॥ ১৫॥

এইরূপে প্রবর্ত্তিত যজ্ঞ ইহ ধামে।
যে অনুবর্ত্তন নাহি করে কোন ক্রমে।
হে পার্থ! ইন্দ্রিয়াসক্ত পাপী সেই জন।
বৃথায় করয়ে তার জীবন ধারণ॥ ১৬॥
আত্মাতেই রত যিনি আত্মাতেই সুখী।
আত্মা পরিতোষে নাই কর্ত্তব্যের বাকী॥ ১৭॥
ইহলোকে কর্ম্ম দ্বারা পুণ্য নাহি হয়।
কর্ম্ম না করিলে তার পাপ না জন্মায়॥
সর্ব্বভূতে পারত্রিক ঐহিক ইহার।
কদাচিৎ নহে কিছু আশ্রয়ের তার॥ ১৮॥
করহ কর্ত্তব্য কর্ম্ম না চাহিও ফল।
মোক্ষ পায় অনাসক্ত কর্ম্মেতে কেবল॥ ১৯॥
জনক প্রভৃতি কর্ম্ম করি কত জন।
করিয়াছে সিদ্ধি লাভ জ্ঞান উপার্জ্জন॥
স্বধর্ম্মে মানবগণ হয় প্রবর্ত্তিত।
তাতে দৃষ্টি রাখি কর্ম্ম করাই উচিত॥ ২০॥
কর্ত্তব্য বলিয়া শ্রেষ্ঠ যাহা স্থির করে।
সেই অনুসরি চলে সাধারণ নরে॥ ২১॥
কর্ত্তব্য কিছুই নাই ধরাতে আমার।
প্রাপ্ত অপ্রাপ্তব্য নাই ত্রিলোক মাঝার॥

তবু বলিতেছি আমি শুনহে ভারত।
সর্ব্বদাই কর্ম্ম অনুষ্ঠানে আছি রত ॥ ২২ ॥
অলস হই'য়ে কর্ম্ম ত্যজি ধনঞ্জয়।
সাধারণে মম পথে চলিবে নিশ্চয় ॥ ২৩ ॥
আমি যদি নাহি করি কর্ম্ম আচরণ ॥
বিনষ্ট হইবে ধর্ম্ম লোপে নরগণ ॥
বর্ণ শঙ্করের আমি হব অধিপতি।
বিনষ্ট হইবে মম যত প্রজা ইতি ॥ ২৪ ॥
হে ভারত! কর্ম্মাসক্ত অজ্ঞানী যেমন।
ধর্ম্মে রত করে নর অনাসক্ত জন ॥ ২৫ ॥
বুদ্ধি ভেদ না জন্মায়ে কর্ম্মাসক্ত জনে।
কর্ম্ম অনুষ্ঠান শিক্ষা দিবেক যতনে ॥ ২৬ ॥
প্রকৃতির গুণে সব কর্ম্ম সম্পাদন।
অহঙ্কারে আমি কর্ত্তা ভাবে মূর্খগণ ॥ ২৭ ॥
গুণ কর্ম্ম হ'তে আত্মা বিভাগ ফাল্গুনি।
এ'দুয়ের তত্ত্ব কথা জানিবেন যিনি ॥
ইন্দ্রিয় প্রবৃত্তি করে বিষয়ানুষ্ঠান।
আমি নহি ভাবি ত্যজে কর্তৃত্বাভিমান ॥ ২৮ ॥
প্রকৃতি সত্ত্বাদি গুণে মোহিত যে জন।
ইন্দ্রিয় ইন্দ্রিয় কার্য্যে অনুষ্ঠিত হন ॥

সর্ব্বজ্ঞ যে জন তিনি এই অজ্ঞজনে।
বিচলিত মন তার করে না কখনে ॥ ২৯ ॥
আমাতে করহ সর্ব্ব কর্ম্ম সমর্পণ।
নিষ্কাম মমতা শূন্য আত্মপরায়ণ ॥
শোকেতে আকুল মন পরিহার কর।
অরাতি গণের সনে করহ সমর ॥ ৩০ ॥
দোষ দৃষ্টি হীন আর হন শ্রদ্ধাবান্।
মম মতে করে নিত্য কর্ম্ম অনুষ্ঠান ॥
যদিও তাহারা পার্থ কর্ম্মকারী হয়।
সর্ব্ব কর্ম্ম হতে তারা পরিত্রাণ পায় ॥ ৩১ ॥
দোষ মাত্র সেই জন করি দরশন।
এই মত অনুষ্ঠান না করে কখন ॥
বিবেক বিহীন অজ্ঞ বুদ্ধি নষ্ট হয়।
তাহাদের অধোগতি জানিবে নিশ্চয় ॥ ৩২ ॥
স্বপ্রকৃতি অনুসারে আর জ্ঞান যোরে।
আপনার সর্ব্বকর্ম্ম সম্পাদন করে ॥
প্রকৃতির অনুসরি চলে প্রাণীগণে।
অতএব ইন্দ্রিয়াদি নিগ্রহ কেমনে ॥ ৩৩ ॥
প্রতি ইন্দ্রিয়ের লক্ষ্য আপন বিষয়।
অনুকুল প্রতিকুল দুই দৃষ্টি হয় ॥

অতএব বশীভূত তাদের না হবে।
মহাশত্রু সম তব উভয়ে জানিবে। ৩৪ ॥
পরধর্ম্ম ভালমত যদি অনুষ্ঠান।
সদোষ স্বধর্ম্ম তবু তা হতে প্রধান ॥
স্বধর্ম্মে থাকিয়া মৃত্যু তাও শ্রেয়স্কর।
কিন্তু পরধর্ম্ম মাত্র ভয়ের আকর। ৩৫ ॥
অর্জ্জুন বলিল শুন কৃষ্ণ ভগবান্।
আর এক প্রশ্ন মম কর অবধান ॥
ইচ্ছাতে পুরুষ যদি পাপেতে বিরত।
বলে দাও তারে কেবা পাপে করে রত ॥ ৩৬ ॥
কাম ক্রোধ রজোগুণ হ'তে জন্ম হয়।
নিতান্ত দুষ্কর আর উগ্র অতিশয় ॥
কামই বিষম বৈরী জানিবে নিশ্চয়।
এই কথা কহিলেন কৃষ্ণ মহাশয় ॥ ৩৭ ॥
ধূমে অগ্নি ম'লে যথা আবৃত দর্পণ।
জরায়ু চর্ম্মেতে যথা গর্ভ আচ্ছাদন।
সেইরূপ কামরিপু হ'লে উত্তেজিত।
আবরণ রূপে করে জ্ঞান আচ্ছাদিত ॥ ৩৮ ॥
জ্ঞানীর অরাতি কাম হে কুন্তী নন্দন।
পূর্ণ না হইবে কভু অনল যেমন ॥ ৩৯ ॥

কামের আবাস ভূমি জানিবে নিশ্চয়।
মন বুদ্ধি ইন্দ্রিয় এ'তিনেতেই রয়॥
ইহাতেই করে কাম জ্ঞান আচ্ছাদন।
দেহ অভিমানী জীব বিমোহিত হন॥ ৪০ ॥
ইন্দ্রিয় সংযত কর ওহে ধনঞ্জয়।
জ্ঞান বিজ্ঞানের শত্রু পাপ কর জয়॥ ৪১ ॥
স্থূলদেহ হইতেই ইন্দ্রিয় প্রধান।
ইন্দ্রিয় হইতে হয় মন শক্তি মান্॥
মন হ'তে বুদ্ধিকেই শ্রেষ্ঠ বলে'জানি।
বুদ্ধি হ'তে শ্রেষ্ঠ যিনি আত্মা ব'লে মানি॥ ৪২ ॥
বিদিত হইয়া আত্মা ওহে পার্থবর।
নিশ্চয় বুদ্ধির দ্বারা মন স্থির কর॥
তৃষ্ণারূপী মহাশত্রু ভীষণ দুর্জ্জয়।
কামরূপী মহারিপু কর পরাজয়॥ ৪৩ ॥

ইতি কর্ম্মযোগ নামক তৃতীয় অধ্যায়॥



নমো ভগবতে বাসুদেবায় বিষ্ণবে।

# চতুর্থ অধ্যায়।

এ'অক্ষয় যোগ পূর্ব্বে শিখা'নু সূর্য্যকে।
সূর্য্য শিক্ষা দিল নিজ আত্মজ মনুকে ॥
মনু শিক্ষা দিল স্বীয় ইক্ষাকু তনয়ে।
এই কথা কহিলেন কৃষ্ণ মহাশয়ে ॥ ১ ॥

নিমি আদি রাজ-ঋষি গণ ছিল যত।
পরম্পরাক্রমে যোগ হন অবগত ॥
ইহলোকে সেই যোগ মধ্যম পাণ্ডব।
কালের প্রভাবে নষ্ট হইয়াছে সব ॥ ২ ॥

তুমি প্রিয়ভক্ত আর সখা তাই মম।
কহিলাম গুঢ় তত্ত্ব যোগ পুরাতন ॥ ৩ ॥

অর্জ্জুন বলিল পূর্ব্বে সূর্য্যের জনম।
সূর্য্যকে শিখালে যোগ এ'কেমন ক্রম ॥ ৪ ॥

শ্রীকৃষ্ণ বলিল শুন ওহে ধনঞ্জয়।
তোমার আমার বহু জন্ম গত হয়॥
সমস্ত বিষয় আমি আছি অবগত।
জানিতে পারনা তুমি অবিদ্যা আবৃত॥ ৫॥
জন্ম মৃত্যু শূন্য আমি সর্ব্বভূত পতি।
আত্ম মায়া বলেজন্মী প্রকৃতিতে স্থিতি॥ ৬॥
ধর্ম্ম হানি অধর্ম্মের প্রাবল্য যখন।
মম অভ্যুত্থান হয় হে কুন্তী নন্দন॥
সাধু রক্ষা দুষ্টদের বিনাশসাধনে।
যুগে যুগে অবতীর্ণ ধর্ম্ম সংস্থাপনে। ৮॥
অলৌকিক স্বেচ্ছাকৃত জন্ম কর্ম্ম আর।
যিনি অবগত হন হে কুন্তী কুমার॥
পূনর্ব্বার জন্ম তার হবেনা ধরায়।
দেহ অবসানে সেই লভিবে আমায়॥ ৯॥
বিষয় আসক্তি শূন্য ক্রোধ বিবর্জ্জিত।
নির্ভীক হইয়া মোরে ভাবে এক চিত॥
আমার আশ্রিত বহু জ্ঞান তপস্যায়।
পবিত্র হইয়া লাভ করিবে আমায়॥ ১০॥
যাহারা যে ভাবে মোরে উপাসনা করে।
সে ভাবেতে অনুগ্রহ করি সেই নরে॥

নানা মতে পূজা করে কর্ম্ম কারিগণ।
একমাত্র করে থাকে মমানুসরণ ॥ ১১ ॥
সিদ্ধির প্রার্থনা কারী কাম্য কর্ম্মে যেবা।
আমাকে ছারিয়া করে ইন্দ্রিয়ের সেবা।
তাহাদের ফল প্রাপ্তি সিদ্ধি অনিশ্চয়।
নিষ্কাম জনিত কর্ম্মে শীঘ্র ফলোদয় ॥ ১২ ॥
কর্ম্মের বিভাগ আর গুণ অনুসারে।
চতুর্বর্ণ সৃজিয়াছি আমি এ সংসারে ॥
যদিও সৃজন কর্ত্তা হই সবাকার।
অকর্ত্তা জানিও শূন্য আসক্তি আমার ॥ ১৩ ॥
কর্ম্মরাশি মোরে কভু স্পর্শ নাহি করে।
বাসনা না জন্মে মম কর্ম্মফল তরে ॥
এইরূপে মোরে যেবা অবগত হন।
কর্ম্ম জালে তারে কভু না করে বন্ধন ॥ ১৪ ॥
অহঙ্কার শূন্য কর্ম্মে কর্ম্ম বন্ধ নন।
জনক করেছে কর্ম্ম পূর্ব্বে তপোধন ॥
অতএব তুমি পূর্ব্বতন-গণ মত।
পূর্ব্ব পূর্ব্ব কাল কৃত কর্ম্মে হও রত ॥ ১৫ ॥
কিবা কর্ম্ম কি অকর্ম্ম এ' দুই বিষয়।
জানিতে বিবেকীগণ বিমোহিত হয় ॥

আসক্তি হইতে মুক্ত জানিলে যাহায়।
সেই সব কর্ম্ম আমি বলিব তোমায়॥ ১৬॥
অকর্ম্ম বিকর্ম্ম আর কর্ম্ম এই তিন।
জানিবে কর্ম্মের গতি দুর্জ্জ্ঞেয় কঠিন॥ ১৭॥
কর্ম্মও অকর্ম্ম যার উভয় সমান।
সেই ব্রহ্ম যুক্ত ব্যক্তি হয় বুদ্ধিমান্॥ ১৮॥
যার কর্ম্ম কামনাও সঙ্কল্প বিহীন।
জ্ঞানাগ্নির দ্বারা দগ্ধ পণ্ডিত প্রাচীন॥ ১৯॥
কর্ম্মেতে আসক্তি কভু নাহি জন্মে তার।
ফলেতে আসক্তি কভু নাহি থাকে আর॥
নিরালম্ব নিত্যানন্দ পরিতৃপ্ত হিয়া।
প্রবৃত্ত হলেও তবু না করেন ক্রিয়া॥ ২০॥
"কেবল" নামক যজ্ঞ দেহে করে যিনি।
কামহীন সর্ব্বত্যাগী পাপশূন্য তিনি॥ ২১॥
যদৃচ্ছা লাভেতে তুষ্ট নাহি ভেদ জ্ঞান।
ব্রহ্ম বিনা অন্যবস্তু দেখা নাহি পান॥
শত্রু শূন্য সিদ্ধি আর অসিদ্ধি মিলন।
সুখ দুঃখ শূন্য কর্ম্মে না হয় বন্ধন॥ ২২॥
জ্ঞান অবস্থিত চিত্ত বন্ধন বিহীন।
নিষ্কাম করিলে যজ্ঞ কর্ম্মের বিলীন॥ ২৩॥

ব্রহ্মপাত্রে ব্রহ্মরূতে ব্রহ্মাহুতি দান।
ব্রহ্মজ্ঞানে,ব্রহ্মকর্ম্মে সেই ব্রহ্ম পান॥ ২৪॥
অন্য যোগী দৈব যজ্ঞ করে অনুষ্ঠান।
ব্রহ্মাগ্নিতে করে কেহ যজ্ঞ সমাধান॥ ২৫॥
ইন্দ্রিয় সংযম অন্য যোগী বৈশ্বানরে।
শ্রোত্রাদি ইন্দ্রিয়গণ হোম দান করে॥
কেহবা ইন্দ্রিয়রূপ অগ্নিতে বিষয়।
নিক্ষেপিয়া অনাসক্তে ভুঞ্জে ভোগচয়॥ ২৬॥
সংযম যোগাগ্নি মধ্যে যিনি জ্ঞানবান্।
ইন্দ্রিয় ও প্রাণকর্ম্মে করে হোমদান॥ ২৭॥
দ্রব্যদান রূপ যজ্ঞ করে কোন জন।
তপোরূপ যজ্ঞে কেহ নিয়োজিত রন॥
যোগরূপ যজ্ঞ কেহ করে অনুষ্ঠান।
যতির সংশিত ব্রত যজ্ঞ ব্রহ্ম জ্ঞান॥ ২৮॥
অপান বায়ুকে প্রাণ বায়ু মধ্যে নিয়া।
আপন বায়ুতে প্রাণবায়ু মিশাইয়া॥
অধঃ উর্দ্ধগতি রোধ কুম্ভকে যাহার।
প্রাণায়াম পরায়ণ সিদ্ধ হয় তার॥
প্রাণ অপানের উর্দ্ধ অধঃ গতি হীন।
কুম্ভক নামক কর্ম্ম যে করে প্রবীন॥

প্রাণায়াম পরায়ণ হয় সেই জন।
প্রাণেতেই প্রাণহোম ইন্দ্রিয় যমন ॥ ২৯ ॥
পাপহীন যজ্ঞ শেষ অমৃত ভোজন।
তাহার ঘটিবে লাভ ব্রহ্ম সনাতন ॥ ৩০ ॥
যজ্ঞ অনুষ্ঠান হীন যেই ব্যক্তি হয়।
ইহ পরকাল শূন্য হে কুন্তী তনয় ॥ ৩১ ॥
ব্রহ্মলাভ পথে বহুবিধ যজ্ঞ রয়।
সে সব কর্ম্মজ বলি জানিবে নিশ্চয়।
এরূপ জানিয়া তত্ত্ব জ্ঞান নিষ্ঠ হ'লে।
সংসার হইতে মুক্ত হয় অবহেলে ॥ ৩২ ॥
দ্রব্যযজ্ঞ হ'তে শ্রেষ্ঠ জ্ঞান-যজ্ঞ হয়।
কর্ম্মের সমাপ্তি জ্ঞানে হে কুন্তী তনয় ॥ ৩৩ ॥
প্রণিপাত জিজ্ঞাসাও গুরুকে সেবন।
এ উপায়ে কর তুমি জ্ঞান উপার্জ্জন ॥
তোমাকেই উপদেশ করিবেন দান।
তত্ত্বদর্শী জনগণ মহাজ্ঞানবান্ ॥ ৩৪ ॥
সেই জ্ঞান অবগত হ'লে ধনঞ্জয়।
এইরূপ মোহপ্রাপ্ত হইবার নয় ॥
আত্মাতে নিখিলভূত দেখে যাহা হ'তে।
বহুরূপ দরশন করিবে আমাতে ॥ ৩৫ ॥

পাপীহ'তে পাপী যদি হয় গুরুতর।
জ্ঞান পথে তরিবে সে পাতক সাগর ॥ ৩৬ ॥
কাষ্ঠ যথা ভস্মস্মাৎ করে হুতাশন।
কর্ম্ম ভস্ম করে জ্ঞানে হে কুন্তী নন্দন ॥ ৩৭ ॥
জ্ঞানতুল্য পবিত্র না আছে কিছু ভবে।
কর্ম্মযোগে সিদ্ধ ব্যক্তি আত্মজ্ঞান লভে ॥
যথাকাল আত্মাতেই আত্ম লাভ হয়।
কর্ম্মযোগ বিনা কিন্তু কভু কিছু নয় ॥ ৩৮ ॥
শ্রদ্ধাবান্ জিতেন্দ্রিয় লভে জ্ঞান ধন।
জ্ঞান লভি অতি শীঘ্র মোক্ষ প্রাপ্ত হন ॥ ৩৯ ॥
গুরুবাক্য শ্রদ্ধাহীন সংশয়াত্মা যেই।
তার পক্ষে ইহলোক পরলোক নাই ॥ ৪০ ॥
আত্মজ্ঞান লাভোপায় ভূত যোগ বল।
আত্মাতেই সমর্পিত করম সকল।
যিনি আত্মবোধে ছেদ করেছে সংশয়।
বাঁধিতে না পারে কর্ম্মে তারে ধনঞ্জয় ॥ ৪১ ॥
মনের অজ্ঞান জাত হৃদয় সংশয়।
জ্ঞানরূপ খড়্গে ছেদ কর ধনঞ্জয় ॥
কর্ম্মরূপ যোগ তুমি অনুষ্ঠান কর;
শুন হে ভারত তুমি উঠহ সত্বর ॥ ৪২ ॥

ইতি জ্ঞানযোগ নামক চতুর্থ অধ্যায় ॥

নমো ভগবতে লক্ষ্মী নারায়ণায়।

# পঞ্চম অধ্যায়।

একবার বল কর্ম্ম ত্যাগের বিধান।
পুনঃ বল কর্ম্ম যোগ কর অনুষ্ঠান ॥
এদুয়ের মধ্যে মম যেবা শ্রেয়ঃ হয়।
অর্জ্জুন বলেন কৃষ্ণ! বল সুনিশ্চয় ॥ ১ ॥
শ্রীকৃষ্ণ বলিল কর্ম্ম ত্যাগ কর্ম্ম যোগ।
কিন্তু কর্ম্ম ন্যাস হতে শ্রেষ্ঠ কর্ম্ম যোগ ॥ ২ ॥
আকাঙ্খ্যা না করে যিনি না করেন দ্বেষ।
নিত্যই সন্ন্যাসী তারে জানিও বিশেষ ॥
ওহে পার্থ! রাগ দ্বেষ দ্বন্দ্ব শূন্য যিনি।
সংসার আসক্তি হতে মুক্তি পান তিনি। ৩ ॥
জ্ঞান কর্ম্ম যোগে ভেদ ভাবে মূর্খগণ।
ভিন্নবলি পণ্ডিতেরা ভাবেনা কখন।

একমাত্র সাধনাকে করিলে আশ্রয়।
উভয় কর্ম্মের ফল মোক্ষ লাভ হয়। ৪ ॥
যেই ফল লাভ করে জ্ঞাননিষ্ঠগণ।
কর্ম্ম যোগকারিগণ তাহা প্রাপ্তহন ॥
যোগ ও সাংখ্যকে যিনি দেখে একাকার।
সম্যক্ দর্শন জ্ঞান ঘটয়ে তাহার ॥ ৫।
কর্ম্ম বিনা না পাইবে সন্ন্যাস ফাল্গুনি!
ব্রহ্মকে প্রত্যক্ষ জানে যোগ যুক্ত মুনি ॥ ৬।
যোগযুক্ত যার চিত্ত বিশুদ্ধ বিজিত—।
আছয়ে যাহার ইন্দ্রিয়াদি পরাজিত।
পরাত্মাকে নিজআত্মা জানে যেই জন।
কর্ম্মকরিকর্ম্মে লিপ্ত নহে সে কখন ॥ ৭।
ব্রহ্মযুক্ত তত্ত্ববিদ্ ব্যাক্তি যেইজন।
দর্শন শ্রবণ স্পর্শ ঘ্রাণ আস্বাদন ॥ ৮ ॥
নিদ্রা শ্বাস ত্যাগ আর কথন গমন।
নিমেষ উন্মেষকারী যদিতিনি হন ॥
ইন্দ্রিয়াদি প্রবর্ত্তিত ইন্দ্রিয় বিষয়।
আমি ত করিনা কিছু ভাব এ নিশ্চয়।
ব্রহ্মযুক্ত ব্যক্তি যদি ঐ কার্য্য করয়।
অভিমানশূন্য বলি কর্ম্মে লিপ্ত নয়। ৯।

অনাসক্ত করি কর্ম্ম ব্রহ্মে সমর্পণ।
পাপ শূন্যাত্মক কর্ম্মে লিপ্ত নাই হন।
নলিনীর পত্র যেন সলিলেতে রয়।
জল মধ্যে থাকে কিন্তু জলে লিপ্ত নয়। ১০ ॥
কর্ম্মে স্পৃহা শূন্য আর বুদ্ধি দেহ মনে।
কর্ম্মাসক্তি পরিত্যাগ করে যোগী জনে ॥
আত্মার উন্নতি তরে যত যোগীগণ।
ফলের আসক্তি ছাড়ি কর্ম্মে রত হন ॥ ১১।
ফল ত্যাগী কর্ম্মকারী ব্রহ্ম যুক্ত জন।
ব্রহ্মনিষ্ঠ উৎপাদিত শান্তি প্রাপ্ত হন।
ব্রহ্মেতে অযুক্ত ব্যক্তি কামনা কারণে।
ফলের আসক্তি হেতু থাকয়ে বন্ধনে ॥ ১২।
জিতেন্দ্রিয় দেহী যদি জ্ঞানযুক্ত মনে।
কর্ম্মফল ত্যাগ করে অতি সাবধানে ॥
নবদ্বারী দেহে কর্ম্ম নাহি করে আর।
তথাপিও সুখ লাভ ঘটয়ে তাহার ॥ ১৩ ॥
কর্ম্মফল সংযোগেই কর্ত্তৃত্বাভিমান।
এসকল সৃষ্টি না করিছে ভগবান্ ॥
কিন্তু জীব সকলের স্বভাব নিশ্চয়।
কর্ত্তৃত্বাদিরূপে প্রবর্ত্তিত কিন্তু হয় ॥ ১৪ ॥

পাপ পুণ্য ভগবান্ না করে গ্রহণ।
অজ্ঞান হইতে হয় জ্ঞান আচ্ছাদন ॥
এই জন্য জীবগণ বিমোহিত হন।
ইন্দ্রিয় আসক্ত হ'য়ে থাকে অনুক্ষণ ॥ ১৫ ॥
সূর্য্যের উদয়ে যথা তম হ'য়ে নাশ।
জগতের যত বস্তু হয় পরকাশ ॥
আত্মজ্ঞান বলে যার অজ্ঞান খণ্ডিত।
সেরূপ তাহার আত্মা হয় প্রকাশিত ॥ ১৬ ॥
নিশ্চয় আত্মিকা বুদ্ধি সে পরমাত্মার।
চিত্তস্থিতি লাভ আর আছয়ে তাঁহার ॥
সেই আত্ম জ্ঞানে কিন্তু পাপ করে ক্ষয়।
এতাদৃশ জ্ঞানীরই—মুক্তিলাভ হয় ॥ ১৭ ॥
বিদ্বান্ বিনয়ী বিপ্রে চণ্ডালে কুকুরে।
গাভীতে হস্তীতে জ্ঞানী সম দৃষ্টি করে ॥ ১৮ ॥
যাহাদের মন সদা সমতায় রয়।
সংসারে থাকিয়া করে সংসার বিজয় ॥
ব্রহ্মের সমান বধে নির্দ্দোষ নিশ্চয়।
অতএব তাহারাই ব্রহ্ম প্রাপ্ত হয় ॥ ১৯ ॥
ব্রহ্মবিদ্ স্থির বুদ্ধি মোহ হীন জন।
প্রিয়ে তুষ্ট লাভাপ্রিয়ে রুষ্ট কভু নন ॥

বিষয়ে আসক্তি হীন বাহেন্দ্রিয় জন।
আত্মাতেই শান্তি সুখ লভে অনুক্ষণ ॥ ২০ ॥
ব্রহ্মযোগ দ্বারা সেই যুক্ত আত্মা হয়।
অতঃপর লভে সুখ অনন্ত অক্ষয় ॥ ২: ॥
বিষয় জনিত সুখ দুঃখের কারণ।
অনিত্য জানিবা তারে হে কুন্তী নন্দন ॥ ..
একারণে জ্ঞানবান্ মানব নিচয়।
সে সকল সুখে কভু রত নাহি হয় ॥ ২২ ॥
দেহ অবসান পূর্ব্বে যেপারে সহিতে ।
কাম ক্রোধ বেগ, সেই সুখী এ মহীতে ॥ ২৩ ॥
আত্মাতেই সুখ যার আত্মাতে আমোদ ।
আত্মাতেই দৃষ্টি যার লভে ব্রহ্মপদ ॥ ২৪ ॥
ছিন্নদ্বিধা ক্ষীণপাপ সুসংযত চিত।
রত যিনি সাধিবারে সর্ব্ব ভূত হিত ॥
সকলেরে দেখে যেই একই সমান।
সেই লাভ করে মোক্ষ ব্রহ্মই নির্ব্বাণ ॥ ২৫ ॥
কাম ক্রোধ শূন্য যার চিত্ত বশে রয়।
আত্মতত্ত্বেতে যোগীর উভ মোক্ষ হয় ॥
জানিও দেহান্তে শুধু তার মুক্তি হয় ।
জীবিত কালেতে মুক্তি হয় সুনিশ্চয় ॥ ২৬

ভ্রুযুগের মধ্যে দেখি দৃষ্টি করি স্থির ।
প্রাণায়ামে প্রাণাপান রোধিয়া সমীর ॥ ২৭ ॥
নাসা মধ্যে বায়ু শুধু করি সঞ্চালন ।
প্রাণাপান বায়ু সম করে যেইজন ॥
মন বুদ্ধি ইন্দ্রিয়ের করিয়া দমন।
সতত সংযত হয় মোক্ষ পরায়ণ ॥ ২৮ ॥
যজ্ঞ তপস্যার ভোক্তা ত্রিলোক ঈশ্বর ।
সর্ব্ব বন্ধু জানি মোরে শান্তি পায় নর ॥ ২৯ ॥

কর্ম্ম সংন্যাস যোগ নাম পঞ্চম অধ্যায়।

—o—



নমো ভগবতে হৃষীকেশায়।

# ষষ্ঠ অধ্যায়।

যেজন আকাঙ্খা নাহি করে কর্ম্মফল।
কর্ম্ম করে জানি স্বীয় কর্ত্তব্য কেবল॥
সেই সে সন্ন্যাসী বটে যোগী সেই জন।
নিরগ্নি অক্রিয় নহে সন্ন্যাসী কখন॥ ১।
ফলের কামনা শূন্য হয় যোগী সব।
ফলাকাঙ্খী যোগী নহে শুনহে পাণ্ডব।
যেমনি করেন ইচ্ছা যোগ আরোহণে।
কর্ম্মে রত হন তিনি বিজ্ঞান কারণে। ২॥
জ্ঞান যোগারূঢ় মুনি হইবে যখন।
ফলের আকাঙ্খা শূন্য হইবে তখন॥ ৩।
যে মানব ইন্দ্রিয়াদি ভোগের বিষয়।
কিবা তৎসাধন ভূত কর্ম্মাসক্ত নয়॥

সঙ্কল্প বিহীন বলে জানিবা তখন।
যোগারূঢ় বলে তিনি অভিহিত হন॥ ৪॥
আত্মাকে আত্মার দ্বারা উর্দ্ধেতে রাখিবে।
পতন হইতে অধোমুখে নাহি দিবে॥
উর্দ্ধেতে রাখিলে আত্মা বান্ধব আত্মার।
আজ্ঞাচক্র নীচে আত্মা শত্রুই তাহার॥ ৫॥
আত্মা বলে বশীভূত হয় যার মন।
আত্মা সে জনার হয় বন্ধুর মতন॥
অবাধ্য ইন্দ্রিয়গণ আছয়ে যাহার।
সে আত্মাই শত্রুবৎ প্রবর্ত্তিত তার॥ ৬।
শীত উষ্ণ সুখ দুঃখ মান অপমানে।
সমাহিত থাকে জিতেন্দ্রিয় ব্যক্তিগণে॥ ৭।
কামনা বিহীন জ্ঞান বিজ্ঞান যাহার।
জিতেন্দ্রিয় হন যিনি আর নির্ব্বিকার॥
পাষান কাঞ্চনে যদি সম দৃষ্টি করে।
যুক্ত অভিহিত হয় এতাদৃশ নরে॥ ৮॥
শত্রু মিত্র সাধু পাপী মধ্যস্থ যেজন।
সমভাবে দেখে যিনি প্রসংশিত হন॥ ৯॥
সদাযোগী একাকী এ কান্ত অবস্থিত।
সংযত আত্মাতে আর সুসংযত চিত॥

কামনা ও পরিগ্রহ দিয়া বিসর্জ্জন।
সমাহিত করে যোগী আপনার মন ॥ ১০ ॥
উচ্চ নহে নীচ নহে কুশের উপর।
ব্যাঘ্রাদির চর্ম্ম দিয়া বস্ত্র তদুপর ॥ ১১ ॥
পবিত্র স্থানেতে এক রচিয়া আসন।
চিত্ত শুদ্ধি হেতু যোগ করে যোগীজন ॥ ১২ ॥
দেহ মধ্যে ভাগ শির আর গ্রীবাদেশ।
সরল নিশ্চল ভাবে ধারণ বিশেষ ॥
স্থিরভাবে নাসা অগ্রভাগ লক্ষকরি।
শিবনেত্রে দৃষ্টি অন্য দৃষ্টি পরিহরি ॥ ১৩ ॥
সুনির্ভয় ব্রহ্মচর্য্য সুপ্রশান্ত চিতে।
মন সমর্পনে চিত্ত রাখিবা আমাতে ॥ ১৪ ॥
নির্ব্বাণ পরম যোগী উক্ত রূপে মন।
আমা অবস্থান হেতু শান্তি প্রাপ্ত হন ॥
সাধনা না হয় যোগে অত্যশন করে।
সাধনা না হয় যোগ অনাহারী নরে ॥ ১৫ ॥
অতি নিদ্রাশীলের ও যোগ সিদ্ধি নয়।
অতি জাগরণশীলে যোগ নাহি হয় ॥
যিনি নিয়মিত করে আহার বিহার।
নিত্য নিয়মিত কর্ম্মে চেষ্টা হয় যার ॥ ১৬ ॥

নিয়মিত নিদ্রা আর জাগরিত রয়।
তাহাদের যোগ দুঃখ নিবারিত হয় ॥ ১৭ ॥
বাহ্য চিন্তা হ'তে মন সংযত যখন।
আত্মাতে নিশ্চল ভাবে অবস্থিত হন ॥
সকল কামনা শূন্য হইবে যখন।
তিনিই যুক্ত বলিয়া অবিহিতহন ॥ ১৮ ॥
যেমন নির্ব্বাতে স্থলে দীপ অচঞ্চল।
সুসংযত আত্মা যোগী উপমার স্থল ॥ ১৯ ॥
যে যোগ অভ্যাসে যোগী স্থির করে মন।
নিজকে দেখিয়া যাতে নিজে তুষ্ট হন ॥
এরূপ অবস্থা যোগী যে কালেতে লভে।
যোগ শব্দ বাচ্য তবে নিশ্চয় জানিবে ॥ ২০ ॥
যে অবস্থা বিশেষেতে জেনে যুক্ত নরে।
বিষয় ইন্দ্রিয়াতীত সুখ বোধ করে ॥
আত্মার স্বরূপ হ'তে বিচলিত নয়।
যোগ শব্দ বাচ্য তবে জানিবে নিশ্চয় ॥ ২১ ॥
পরলাভাধিক যিনি কভু নাহি ভাবে।
অবস্থা বিশেষে দুঃখ নাহি অনুভবে ॥
এমন অবস্থা যবে হয় উপস্থিত।
সেই অবস্থাই যোগ শব্দ অভিহিত ॥ ২২ ॥

এবম্ভূত অবস্থায় উপস্থিত হয়। ২৩।
দুঃখের সম্পর্ক শূন্য সুখ যোগ হয়॥
যতনের শিথিলতা শূন্য চিত্ত বলে।
কামনাকে পরিত্যাগ করিবে কৌশলে॥
মনদ্বারা করিবেক ইন্দ্রিয় দমন।
গুরু উপদেশে যোগ অভ্যাস সাধন॥ ২৪॥
ধারণা বলেতে আর বুদ্ধির প্রভাবে।
আত্মাকে রাখিবে মন অচঞ্চল ভাবে॥
ধীরে ধীরে করিবেক ঊর্দ্ধেতে পয়ান।
অন্য চিন্তা চিত্ত মধ্যে নাহি দিবে স্থান॥ ২৫॥
চঞ্চল মানস যেই যেই ক্ষেত্রে ধায়।
ফিরাইয়া স্থির কর আপন আত্মায়॥ ২৬॥
রজোগুণ হীন চিত্ত প্রশান্ত যেজন।
যে যোগী ব্রহ্মত্ব প্রাপ্ত সুখ প্রাপ্ত হন॥ ২৭॥
এইরূপে মন যদি ব্রহ্ম যুক্তে রত।
যোগীগণ অনায়াসে লভে মোক্ষ পথ॥ ২৮॥
যোগ সমাহিত চিত্ত সমদর্শী জন।
সর্ব্বভূতে স্থিত আত্মা দেখে অনুক্ষণ॥
আত্মাতেই আর সর্ব্ব সাধারণ ভূতে।
দরশন নাহি করে প্রভেদ তাহাতে॥ ২৯॥

সর্ব্বত্রেতে আমাকেই দেখে যেই জন।
সকল জীবেতে করে মম দরশন॥
তার অদর্শনে আমি না হই কখন।
আমার অদৃশ্য তিনি কভু নাহি হন॥ ৩০॥
সর্ব্বভূতে ভেদ শূন্যে যে ভজে আমায়।
বিষয়ে থাকিলে যোগী তবু মোরে পায়॥ ৩১॥
সর্ব্বভূতে সম দেখে নিজ তুলনায়।
সুখে দুঃখে সম পার্থ! শ্রেষ্ঠ বলি তায়॥ ৩২॥
অর্জ্জুন কহেন ওহে শ্রীমধুসূদন!
সমতা দ্বারায় যোগ কহিলে এখন॥
চিত্তের চাঞ্চল্য হেতু ওহে নরহরি!
নিশ্চল অবস্থা কিছু বুঝিতে না পারি॥ ৩৩॥
অর্জ্জুন বলিল মম স্বভাব চঞ্চল।
অজেয়ও দৃঢ় ক্ষোভী দেহেন্দ্রিয় বল।
তাহার নিরোধ বায়ু-নিরোধ মতন।
অতীব দুষ্কর ব'লে ভাবি নারায়ণ॥ ৩৪॥
দুর্ণিগ্রহ মনেরও চঞ্চলাতিশয়।
ইহাতে সন্দেহ কিন্তু নাহি ধনঞ্জয়॥
বৈরাগ্যের আদি আর অভ্যাসের বলে।
নিগ্রহ করিবে কৃষ্ণ, কহে সুকৌশলে॥ ৩৫॥

যেই মানবের চিত্ত সদা অসংযত।
দুষ্প্রাপ্য তাহার যোগ এই মম মত॥
গুরু উপদেশ ব'লে সুসংযত নরে।
যত্নশীল হ'লে যোগ লভিবারে পারে॥ ৩৬॥
অর্জ্জুন কহেন শুন কৃষ্ণ মহাশয়!
শ্রদ্ধাযুক্ত হ'য়ে যদি যোগে রত হয়॥
পরে শিথিলেতে যদি বিচলিত হয়।
যোগফল না পাইয়া কিবা গতি হয়॥ ৩৭॥
ওহে কৃষ্ণ! যোগী যদি যোগ ভ্রষ্টহয়।
ছিন্ন মেঘ মত কিহে হয় নিরাশ্রয়॥ ৩৮॥
ওহেকৃষ্ণ! কর মোর সংশয় ছেদন।
সংশয় ভঞ্জনাকারী নাহি অন্য জন॥ ৩৯॥
ভগবান্ কহিলেন ওহে ধনঞ্জয়!
ইহ পরকালে তার বিনাশ না হয়॥
তার হেতু আছে তাত বলিহে তোমায়।
শুভকারী জন কভু দুর্গতি না পায়॥ ৪০॥
পূণ্যকারী লোক সঙ্গে যোগ ভ্রষ্ট জন।
বহুকাল সুখ ভোগে স্বর্গবাসী হন॥
স্বর্গবাস অন্তে পুনঃ ভাগ্যবান্ ঘরে।
জনম লভিয়া বহু সুখ ভোগ করে॥ ৪১॥

কিবা জ্ঞানী যোগী কিম্বা বংশে জন্ম হয়।
এমন জনম ভবে দুর্ল ভ নিশ্চয় ॥ ৪২॥
পূর্ব্বে দ্বিপ্রকার জন্ম করিয়া ধারণ।
ব্রহ্মের বিষয় বুদ্ধি লভে অনুক্ষণ॥
অনন্তর সে মানব মোক্ষের বিষয়।
অধিক যতন ভাবে মনোযোগী হয়॥ ৪৩ ॥
পূর্ব্ব দেহ জাত সেই অভ্যাসের বসে।
তাহাকেই ব্রহ্মনিষ্ঠ করে অনায়াসে
যোগের স্বরূপ জানা ইচ্ছুক যেজন।
বেদের অধিক কালে মুক্তি লাভ হন। ৪৪ ॥
উত্তরোত্তরেতে যোগী যত্ন সহকারে।
লভে সে পরম পদ বহু জন্ম পরে॥ ৪৫ ॥
তপস্বী হইতে জান যোগী শ্রেষ্ঠ হয়।
জ্ঞানীগণ হইতেই শ্রেষ্ঠ অতিশয়॥
কর্ম্মীগণ হইতে ও শ্রেষ্ঠ বলে জানি।
অতএব তুমি যোগী হইবে ফাল্গুনি॥ ৪৬ ॥
মদ্গত চিত্তেতে যিনি হ'য়ে শ্রদ্ধাবান্।
ভজয়ে আমায় তিনি যোগীর প্রধান॥ ৪৭ ॥

ইতি অভ্যাস যোগনাম ষষ্ঠ অধ্যায়।

নমো ভগবতে পদ্মনাভায়।

# সপ্তম অধ্যায়।

অনন্য শরণ চিত্তে যে রাখে আমায়।
যোগাভ্যাস ঐশ্বর্য্যাদিযুক্ত মোরে পায়॥
শ্রীকৃষ্ণ বলেন শুন কুন্তীর নন্দন।
যেরূপে জানিতে পার বলি তাহা শুন॥ ১॥
বিজ্ঞান সহিত জ্ঞান বলিব তোমায়।
যাহা অবগতে বাকী থাকে না ধরায়॥ ২॥
সহস্রের মধ্যে কেহ সিদ্ধি যত্ন করে।
যত্নকারী সহস্রের মধ্যে কোন নরে॥
পরমাত্মস্বরূপেতে প্রকৃত প্রস্তাবে।
বহু সহস্রেতে কেহ আমাকে জানিবে॥ ৩॥
ক্ষিতি জল তেজঃ বায়ু শূন্য অহঙ্কার।
মনঃ আর বুদ্ধি অষ্ট প্রকৃতি আমার॥ ৪॥

এ অষ্ট প্রকৃতি জান নিকৃষ্ট ফাল্গুনি।
অন্য এক শ্রেষ্ঠ জীব চৈতন্যরূপিণী ॥
আমার প্রকৃতি তুমি হও অবগত।
যে প্রকৃতি রক্ষাকরে সমস্ত জগত্ ॥ ৫ ॥
দ্বিবিধা প্রকৃতি হ'তে জাত সমুদয়।
আমাতে প্রকৃতি সহ উৎপত্তি প্রলয় ॥ ৬ ॥
জগত্ আমাতে গাঁথা সূত্রে মণিমত।
আমাহ'তে শ্রেষ্ঠ নাই ওহে কুন্তী সুত ॥ ৭ ॥
রসরূপে জলে চন্দ্র সূর্য্যে তেজঃরূপে।
সকল বেদেতে আছি ওঁকার স্বরূপে ॥
শব্দরূপাকাশে আর পৌরুষে পুরুষ।
অবস্থিত কুন্তীসূত আছি হে সর্ব্বশঃ ॥ ৮ ॥
পবিত্র গন্ধের রূপে আছি গো ভুবনে।
তেজঃরূপে সতত বিরাজি হুতাশনে।
জীবনস্বরূপে আমি আছি সর্ব্বভূতে।
তপস্বীগণেতে আছি তপস্বরূপেতে ॥ ৯ ॥
সকল ভূতের বীজ আমি সনাতন।
বোধে বুদ্ধি তেজে তেজঃ হে কুন্তী নন্দন ॥ ১০ ॥
স্বধর্ম্মের অনুষ্ঠান শক্তি সেই বল।
বলবান্ মধ্যে আমি হই সেই বল ॥

পুত্র উৎপাদক কাম আত্ম কর্ম্ম বলে।
কামরূপে অবস্থিত আছি সর্ব্ব কালে ॥ ১১ ॥
সাত্ত্বিক রাজস আর তামসিক ভাব।
সমস্ত জানিবে পার্থ ! আমার প্রভাব ॥
আমি কিন্তু সে সকল গুণে কভু নাই।
সে সকল গুণ কিছু আছে মম ঠাঁই ॥ ১২ ॥
এই ত্রিভুবন জান ত্রিগুণে মোহিত।
আমি হই এ ত্রিবিধ গুণের অতীত ॥
জানিবা এরূপ তুমি আমি নির্ব্বিকার।
জানিতে পারেনা কেহ স্বরূপ আমার ॥ ১৩ ॥
সত্ত্ব রজঃ তমঃ এই গুণ জগতের।
দুস্তার মোহিনী নদী মায়াই আমার ॥
কর্ম্মযোগ অনুষ্ঠানে যে পাবে আমায়।
দুর্জ্জ্য মোহিনী নদী হেলে তরে যায় ॥ ১৪ ॥
বিবেক বিহীন নরাধম পাপীযত।
আমাকে না পায় আসুরিক জ্ঞানে হত ॥ ১৫ ॥
আত্মজ্ঞানেচ্ছুক আর রোগে অভিভূত।
ইহ পরলোক ভোগ অর্থেচ্ছুক যত ॥
আত্মজ্ঞানী যোগী সহ এই চারি জন।
কীর্ত্তিশালী নরে করে আমার ভজন ॥ ১৬ ॥

তাহাদের মধ্যে যেবা অতি নিষ্ঠাবান্।
আমাতে যথেষ্ট ভক্তি জ্ঞানীর প্রধান ।।
জ্ঞানীদের পক্ষে আমি প্রিয় অতিশয়।
জ্ঞানীও আমার প্রিয় জানিবা নিশ্চয় ॥ ১৭ ॥
ইহাদের মধ্যে বটে সকলি মহত্।
আত্মার স্বরূপ জ্ঞানী এই মম মত ।।
যেহেতু অর্পিত চিত্ত হয়েছে আমায়।
সর্ব্বোত্তমা গতি লভি আমাকেই পায় ॥ ১৮ ॥
বহুজন্মে জন্মে জ্ঞান "বিশ্ব বাসুদেব"।
এই জ্ঞানে লভে মোরে মহাত্মা দুর্লভ ॥ ১৯
পুত্রকীর্ত্তি শত্রুজয় অর্থ কামনায়।
হতজ্ঞানী আরাধয় অন্য দেবতায়।
উপবাস আদি আর আছে যে যে প্রথা।
আমাকে ছাড়িয়া ভজে অপর দেবতা ॥ ২০
যে ভক্ত যে দেবে পূজে হয়ে শ্রদ্ধাবান্।
শ্রদ্ধাযুক্ত পূজিবারে আমার বিধান।। ২১
সেই ভক্ত শ্রদ্ধাযুক্ত মূর্ত্তি পূজা করে।
ক্রমশঃ কামনা ত্যজে লভে সে আমারে ॥ ২২
ক্ষুদ্র দৃষ্টিকারিদের নাশ শীলফল।
দেবতা পূজাতে পায় দেবতা সকল

আমার ভকতগণ আমাকেই পায়।
পরিণামে অবহেলে আমাতে মিলয় ॥ ২৩ ॥
নিত্য সর্ব্বোত্তম মম স্বরূপ না জেনে।
মায়াতীত আমাকেই ভাবে মূর্খজনে ॥
কোনজন দেখে মোরে মনুষ্য আকার।
কেহ কেহ ভাবে মৎস্য কূর্ম্ম অবতার ॥ ২৪ ॥
অপ্রকাশ বটি আমি আবৃত মায়ায়।
অজ-নিত্য-চিৎস্বরূপ জানেনা আমায় ॥ ২৫ ॥
বর্ত্তমান ভবিষ্যত গত পার্থবর !
আমি জানি আমাতে না জানে অন্য নর ॥ ২৬ ॥
রজোগুণ বর্দ্ধিত হে হইলে ভারত।
ইচ্ছাদ্বেষ হ'তে হয় দ্বন্দ্ব মোহজাত ॥
শীত উষ্ণ সুখে দুঃখে বুদ্ধি নষ্ট হয়।
তাহাতেই সম্মোহিত জীব সমুদয় ॥ ২৭ ॥
পাপমুক্ত হয় যবে পুণ্য কর্ম্মকারী।
তবে দ্বন্দ্ব জাতমোহে মুক্তি লাভ করি ॥
তাহারাই দৃঢ়ব্রত করিয়া ধারণ।
আমাকে ভাবনা হৃদে করে অনুক্ষণ ॥ ২৮ ॥
জরা মৃত্যু নাশ জন্য যে ভজে আমাকে।
সরহস্য কর্ম্মব্রহ্ম জানে অধ্যাত্মকে ॥ ২৯ ॥

অধিভূত অধিদৈব অধি যজ্ঞসহ।
সে জন আমাকে মাত্র জানে অহরহঃ॥
আমাতে আসক্ত চিত্ত যে জনার হয়।
মৃত্যুকালে পায় মোরে নাহিক সংশয়॥ ৩০ ॥

ইতি জ্ঞান বিজ্ঞানযোগ নাম সপ্তম অধ্যায়।



নমো ভগবতে অচ্যুতায়।

# অষ্টম অধ্যায়।

অর্জ্জুন বলেন ওহে কৃষ্ণ মহাশয়!
ব্রহ্ম কর্ম্ম অধ্যাত্ম কি দেও পরিচয়॥
অধি যজ্ঞ অধিদৈব কিবা অধিভূত।
কিরূপেতে এই দেহে আছে অবস্থিত॥ ১॥
হে মধুসূদন অন্তে কহ কি উপায়।
সুসংযতচিত্ত ব্যক্তি জানিবে তোমায়॥ ২॥
ভগবান্ কহিলেন শুন ধনঞ্জয়।
পরম অক্ষর ব্রহ্ম যাঁর নাহি ক্ষয়॥
স্বভাবত অধ্যাত্মক বলে উক্ত হয়।
উদ্ভব পোষণ আর কর্ম্মই প্রলয়॥ ৩॥
নশ্বর দেহাদি মধ্যে প্রাণি অধিকার।
অতএব অধিভূত নাম হৈল তার॥

অধীশ্বর চেতন পুরুষ ইন্দ্রিয়ের।
সেইহেতু অধিদৈব নাম হ'ল তাঁর ॥ ৪ ॥
অন্তকালে মম নাম যে করে স্মরণ।
সংশয় নাহিক মম ভাব প্রাপ্ত হন ॥ ৫ ॥
যে ভাবে ভাবিয়া অন্তে দেহ অন্ত হয়।
সেভাব লভিবে অন্তে হে কুন্তী তনয় ॥ ৬ ॥
অতএব নিরন্তর আমার স্মরণ।
করহ স্বকীয় আর ধর্ম্ম আচরণ ॥
মনঃবুদ্ধি সমর্পণে সংশয় কি তার।
তুমি আমি মিশাইয়া হব একাকার ॥ ৭ ॥
অভ্যাস নামক যোগ একাগ্রতা মন।
হইবে পরম লাভ হে কুন্তী নন্দন ॥ ৮ ॥
সর্ব্বজ্ঞ অনাদি সূক্ষ্ম হ'তে সূক্ষ্ম হয়।
অপবিত্র মন বুদ্ধি গম্য পাতা নয় ॥ ৯ ॥
অন্তকালে পরম পুরুষ স্থির চিতে।
ভ্রূদ্বয়ের মধ্যে চিন্তি সুষুম্নার পথে ॥
প্রাণ আবেশিত করি ধ্যান করে যিনি।
পরম পুরুষ প্রাপ্ত হইবেন তিনি ॥ ১০ ॥
অক্ষর বলেন যাঁরে ব্রহ্মজ্ঞানী নরে।
অনুরাগ হীনমতি যাকে স্থির করে ॥

জানিতে ইচ্ছুক হ'য়ে ব্রহ্মচারী হয়।
সে প্রাপ্য সংক্ষেপে আমি বলিব তোমায়॥ ১১॥
ইন্দ্রিয়েতে বাহ্যজ্ঞান না করি গ্রহণ।
স্থিরভাবে হৃদয়েতে রাখি নিজ মন॥
ভ্রূযুগের মধ্যে প্রাণ ধৈর্য্য ভাবে ধরি।
ব্রহ্মের ওঁকার বীজ উচ্চারণ করি॥
স্মরণ করিয়া মোরে ত্যজে নিজ কায়।
লভয়ে পরম গতি সংশয় কি তায়॥ ১২—১৩॥
অন্য না চিন্তিয়া মোরে চিন্তে নিরন্তর।
সুলভ সে যোগী পক্ষে ওহে পার্থবর॥ ১৪॥
আমাকে পাইলে পুনঃ জন্ম নাহি হয়।
মোক্ষলাভে নাহি পায় দুঃখের আলয়॥ ১৫॥
ব্রহ্মলোক অন্তে ভূলোকেতে জন্ম লবে।
আমাকে পাইলে পার্থ! না আসিবে ভবে। ১৬॥
সহস্রেক যুগেতে ব্রহ্মার এক দিন।
সহস্র যুগান্তে রাত্রি জানে যোগীগণ॥
যাহারাই অবগত আছে এ বিষয়।
বাস্তবিক অহোরাত্র বেত্তা তারা হয়॥ ১৭॥
ব্রহ্মার দিবসে জীব প্রাদুর্ভূত হয়।
রাত্রি উপক্রমে যেন ঘটয়ে প্রলয়॥ ১৮॥

ব্যক্ত চরাচর ভূত জন্মে বারংবার।
রাত্রি সমাগমে পার্থ প্রলয় আবার॥
দিবা আগমনে জানি যত জীবগণ।
কর্ম্ম পর তন্ত্র হয়ে প্রাদুর্ভূত হন॥ ১৯।
জগত্ কারণ সেই অব্যক্ত হইতে।
আর এক শ্রেষ্ঠ ভাব আছয়ে তাহাতে॥
বিনষ্ট হইবে যত ভূত সমুদয়।
পরম অনাদি ভাব নষ্ট নাহি হয়॥ ২০।
অক্ষর বলিয়া যিনি বেদে উক্ত হন॥
তিনিই পরমাগতি পুরুষ পাবন।
যাহাকে পাইলে পুনঃ আসিতে না হয়।
আমার পরম ধাম জানিবা নিশ্চয়॥ ২১॥
যাহাতেই ভূতগণ অবস্থিত রয়।
জগতে ব্যাপক যিনি আছে ধনঞ্জয়॥
একান্ত ভক্তিতে মিলে পুরুষ পাবন।
অন্য কিছুতেই তাঁরে পায় না কখন॥ ২২॥
পুনর্জ্জন্ম কিবা মোক্ষ পায় মৃত্যু পরে।
কালরূপ পথ সেই বলিব তোমারে॥ ২৩।
অগ্নি জ্যোতি অহঃ শুক্ল উত্তর অয়ন।
অধিষ্ঠাত্রী দেবতার যেই পথ হন॥

তাহাতে মৃত্যুর পরে গতিশীল জন।
ব্রহ্মকেই লাভ করে ব্রহ্মজ্ঞানীগণ ॥ ২৪ ॥
কর্ম্মযোগী গণ যায় মরণের শেষে।
ধূম রাত্রি কৃষ্ণপক্ষ যাম্যায়ন মাসে॥
অধিষ্ঠাত্রী দেবতা সমীপে উপনীত।
ক্রমে ক্রমে চন্দ্র লোকে হয় উপস্থিত॥
তথা হ'তে আসে পুনঃ ভোগ অবসানে।
সংসারে করেন ভোগ পুনরাগমনে॥ ২৫ ॥
প্রকাশ স্বরূপা শুক্লা কৃষ্ণা তমোময়।
অনাদি জগত্ গতি এই দুই হয়॥
এ দুয়ের মধ্যে এক মোক্ষ পথ পায়।
অন্য পথে সংসারেতে আসে পুনরায়। ২৬ ॥
মোক্ষ আর সংসার প্রাপক দুই পথ।
জানি লেই যোগীগণ না হয় মোহিত॥
অতএব তোমাকে বলিহে কুন্তী সূত।
থাকিবে সর্ব্বদা তুমি যোগ কার্য্যে রত॥ ২৭ ॥
দেব যজ্ঞ তপস্যাদি দানের বিশেষ।
যে সকল পূণ্য ফল শাস্ত্র উপদেশ॥
আমার কথিত তত্ত্ব জানে যেই জন।
সেই ফলচয় তিনি করেন ক্রমন॥

জগতের মূলীভূত পরম যে স্থান।
পরম সে বিষ্ণুপদ অনায়াসে পান ।. ২৮ ।।

ইতি অক্ষর ব্রহ্মযোগ নামক অষ্টম অধয্যা ।



নমো ভগবতে পুণ্ডরীকাক্ষায়।

# নবম অধ্যায়।

গুহ্য হ'তে গুহ্যতম কহে ভগবান্।
অব্যক্ত ও বিজ্ঞানের সহ এই জ্ঞান।
সর্ব্বদোষ দুষ্টি হীন বলিহে তোমায়।
জানিলে অশুভ নাশ মোক্ষ পদ পায়॥ ১।

বিজ্ঞান সহিত জ্ঞান গুহ্য অতিশয়।
এই বিদ্যা অতি শ্রেষ্ঠ পবিত্রতাময়।
নিজবোধরূপ ধর্ম্ম সম্মত নিশ্চয়।
অতি সুখ সাধ্য আর জানিও নিশ্চয়॥ ২।

ধর্ম্মের অশ্রদ্ধা সদা করে যেই নরে।
মৃত্যু ব্যাপ্ত ভ্রমে ভবে না পেয়ে আমারে॥ ৩॥

জগত্ ব্যাপিয়া আমি আছি সর্ব্ব ঠাঁই।
আমাতেই ভূত স্থিতি আমি ভূতে নাই॥ ৪।

ঐশ্বরিক যোগ মম কর নিরীক্ষণ।
আমাতেই অবস্থিত আছে ভূতগণ॥
ভূতের ধারক আমি পালক ও হই।
তথাপি ও ভূতগণে অবস্থিত নই॥ ৫॥
আকাশে ব্যাপক বায়ু মিশে না যেমন।
জানিও আমাতে সেই মত ভূতগণ॥ ৬॥
প্রলয় কালেতে যান সর্ব্বভূতগণ।
আমার প্রকৃতি প্রাপ্ত হয় অনুক্ষণ॥
পুনর্ব্বার সৃষ্টিকালে হে কুন্তী নন্দন।
তাহাদিগকেই আমি করি উৎপাদন॥ ৭॥
সমস্ত প্রকৃতি মধ্যে মম অধিষ্ঠানে।
স্বভাবের বশ আর কর্ম্মের অধীনে॥
চরাচর জগতের সর্ব্বভূতগণ।
পুনঃ পুনঃ করি আমি এ বিশ্ব সৃজন॥ ৮॥
অনাসক্ত উদাসীন রূপে অবস্থিত।
কর্ম্মে বদ্ধ আমাকে না পারে কদাচিত॥ ৯॥
অধিষ্ঠাতা আমা হ'তে প্রকৃতির বশে।
চরাচর ব্রহ্মাণ্ড প্রসবে অনায়াসে॥
অতএব বলি শুন হে কুন্তী কুমার।
জগত্ উৎপন্ন এই হেতু বার বার॥ ১০॥

তমঃ রজঃ বুদ্ধিভ্রংশকারী যে প্রকৃতি।
অজ্ঞান বিক্ষিপ্ত চিত্ত আর মুর্খ মতি ॥ ১১ ॥
সর্ব্বভূতেশ্বর তত্ত্ব না জানে আমায় ॥
নর দেহ ধারী জ্ঞানে অবজ্ঞা সদায় ॥ ১২ ॥
বৈদিক প্রকৃতি যুক্ত হে কুন্তী নন্দন ॥
অনন্য চিত্তেতে আর মহাত্মা যে জন ॥
নিত্যের স্বরূপ আর জগত্ কারণ।
জানিয়া আমাকে সদা করয়ে ভজন ॥ ১৩ ॥
কোন জন করে মম নাম সংকীর্ত্তন।
সুদৃঢ় নিয়মে কেহ করয়ে যতন ॥
কেহ বা প্রণাম করে ভক্তি সহকারে।
অবস্থিত চিত্তে কেহ ভজয়ে আমারে ॥ ১৪ ॥
কেহ জ্ঞানযোগ বলে উপাসনা করে।
অহং জ্ঞানে শূন্য কেহ কেহ পূজা করে।
আমি দাস বলিয়া পূজয়ে কোন জনা।
সর্ব্বাত্মক মনে কেহ করে উপাসনা ॥ ১৫ ॥
স্মৃতি উক্ত পঞ্চযজ্ঞ জ্যোতিষ্টোম আদি।
আমি হই পিতৃশ্রাদ্ধ আমিই ঔষধি ॥
আমি মন্ত্র আমি হবি হোমাদি সাদন।
আমিই তো হোম বটী আমি হুতাশন ॥ ১৬ ॥

আমি হই জগতের পিতা মাতা ধাতা।
কর্ম্ম ফল দান করি আমিই বিধাতা॥
পবিত্র জ্ঞাতব্য রূপী আমি পিতামহ।
ওম্ ঋক্ সাম যজু আমাকে জানিহ॥ ১৭॥
আমি জগতের গতি পোষণ কারক।
আমি প্রভু আমি সাক্ষী নিবাস রক্ষক॥
আমিই সুহৃদ্ স্রষ্ঠা সংহর্ত্তা প্রলয়।
আমি লয় স্থানাধার কারণ অব্যয়॥ ১৮॥
আমি করি তাপ দান বৃষ্টি বরিষণ।
আমিই করিয়া থাকি বৃষ্টি আকর্ষণ॥
আমি যম মৃত্যুরূপী আমিই জীবন।
আমি হই সদসত্ হে পাণ্ডু নন্দন। ॥ ১৯
বেদাদি বিহিত মতে কর্ম্মকারী গণ।
যজ্ঞ দ্বারা করে মম পূজা সম্পাদন॥
যজ্ঞ অবসানে সোম রস করি পান।
প্রার্থনা করেন যাতে স্বর্গগতি পান॥
পূণ্য ফলরূপ ইন্দ্রলোক প্রাপ্ত হয়।
স্বর্গে দেব ভোগ্য ভোগ করেন নিশ্চয়॥ ২০
বিপুল স্বর্গের সুখ ভোগ অবশেষে।
পূণ্য ক্ষয়ে পুনরায় মর্ত্ত্য লোকে আসে

বেদত্রয় বিহিত কর্ম্মেতে সদা রত।
কামনা বশেতে করে ভবে যাতায়াত ॥ ২১ ॥
অন্যদেবে না পূজিয়া চিন্তিয়া আমারে।
অনন্য মনেতে সদা উপাসনা করে ॥
জানিয়া সর্ব্বথা তারে মম পরায়ণ।
যোগক্ষেম ভার তার করিহে বহন ॥ ২২ ॥
শ্রদ্ধা ভক্তি যুক্ত যদি অন্য দেব পূজে।
বিধিহীন তারা পার্থ। আমাকেই ভজে ॥ ২৩ ॥
সর্ব্বযজ্ঞ ভোক্তা প্রভু কর্ত্তা আমি হই।
পুনরাবর্ত্তিত হয় যথার্থ না পাই ॥ ২৪ ॥
দেবতা করিয়া পূজা দেব লোক যায়।
শ্রাদ্ধাদি অর্চ্চনা করি পিতৃলোক পায় ॥
ভূতলোক প্রাপ্ত হয় পূজা করি ভূতে।
করিয়া আমারে পূজা মিলেহে আমাতে ॥ ২৫ ॥
আমাকে যে জন পূজে ভক্তি সহকারে।
পত্র পুষ্প ফল জল প্রদানে আমারে ॥
ভক্তিতে প্রদান করে সংযতাত্মাগণ।
সে পত্র পুষ্পাদি করি সাদরে গ্রহণ ॥ ২৬ ॥
যাহা তুমি কর কিংবা করহ ভোজন।
হোম কিবা দান কর তপ আচরণ ॥

সমাহিত ভাবে ওহে কুন্তীর নন্দন।
সকল আমাতে তুমি কর সমর্পণ ॥ ২৭ ॥
কর্ম্মের আসক্তি জন্য শুভাশুভ ফল।
এরূপ করিলে মুক্ত হইবে সকল ॥
সর্ব্ব কর্ম্ম সমর্পণ করিয়া আমাতে।
নিশ্চয় লভিবে তুমি যোগ যুক্ত চিতে ॥ ২৮ ॥
সমান ভাবেতে আমি থাকি সর্ব্বভূতে।
প্রিয় বা অপ্রিয় মম নাহি কোন মতে ॥
ভক্তি সহকারে যিনি ভজেন আমায়।
আমাতে থাকেন তিনি আমি থাকি তায় ॥ ২৯ ॥
দেবতা ভজনাকারী দুরাচারী সব।
অন্যদেব পূজিতে ভাবয়ে বাসুদেব ॥
সাধু মধ্যে গণ্য সেই ভজয়ে আমায়।
অনন্য মানসতার শ্রেষ্ঠাধ্যবসায় ॥ ৩০ ॥
আমাকে করিয়া পূজা দুরাচারগণ।
ধর্ম্মাত্মা হইয়া নিত্য শান্তি প্রাপ্ত হন ॥
আমার ভকত কভু নষ্ট নাহি হয়।
নিঃশঙ্কে বলিতে পার কুন্তীর তনয় ॥ ৩১ ॥
অন্ত্যজ স্ত্রী শূদ্র আর বৈশ্য সমুদয়।
আমাকে আশ্রয় করি মোক্ষ প্রাপ্ত হয় ॥

দ্বিজরাজ ঋষিগণ ভক্ত সমুদয়।
হে পার্থ! লভিবে মোক্ষ আছে কি সংশয়॥ ৩২॥
অনিত্য এ মর্ত্ত্য লোক অসুখ আকর।
পাইয়া আমাকে তুমি উপাসনা কর॥ ৩৩॥
তুমি মম উপাসক চিত্ত মম গত।
মম ভক্ত বট মোরে কর দণ্ডবত॥
সমাহিত হয়ে চিত্ত আমাতে রাখিয়া।
আমাকে লভিবে তুমি আমাতে মিলিয়া॥ ৩৪॥

ইতি রাজগুহ্য যোগ নামক
নবম অধ্যায়।



নমো ভগবতে দামোদরায়।

# দশম অধ্যায়।

ভগবান্ কহিলেন হে কুন্তী কুমার।
পরমাত্ম নিষ্ঠ বাক্য শুন পুনর্ব্বার।
প্রীতিমান্ হও তুমি অতি সদাশয়।
তোমার হিতার্থে আমি কহিব নিশ্চয়॥ ১।
মম আবির্ভাব নাহি জানে দেবগণ।
মহর্ষিগণেও তাহা জানে না কখন॥
যেহেতু মহর্ষি কিংবা সর্ব্ব দেবতার।
সর্ব্বতো ভাবেতে আমি আছি সবাকার॥ ২॥
অনাদি জনম শূন্য জানে সেই নর।
নর মধ্যে জানে যে বা আমারে ঈশ্বর।
মনুষ্য লোকেতে সেই মোহশূন্য হয়।
সমুদয় পাপ হ'তে মুক্ত সুনিশ্চয়॥ ৩॥

বুদ্ধি অসংমোহ ক্ষমা সত্যদম জ্ঞান।
সম সুখ দুঃখ ভব-তপঃ তুষ্ট দান ॥
অহিংসা সমতা ভয় অভাব অভয়।
প্রাণীর এ নানা ভাব আমা হতে হয় ॥ ৪,৫ ॥
ভৃগু মুনি আদি মহা ঋষি সাতজন।
পূর্ব্ব বর্ত্তি সনকাদি চারি তপোধন ॥
স্বায়ম্ভূব আদি মনু ছিল চৌদ্দজন।
আমার সঙ্কল্প জাত তাহারাই হন ॥
আমার প্রভাবে তারা স্রষ্টা সবাকার।
ব্রাহ্মণাদি বিদ্যমান সন্ততি যাদের ॥ ৬ ॥
আমার বিভূতি যিনি জানে তত্ত্ব জ্ঞানে।
ঐশ্বর্য্য লক্ষণ যোগ লভি যোগিগণে ॥
অচল সমাধি যুক্ত হইবে নিশ্চয়।
আমার আমিত্বভাব শূন্য যবে হয় ॥ ৭ ॥
আমি হই জগতের উদ্ভব কারণ।
আমা হ'তে সমুদয় প্রবর্ত্তিত হন ॥
বিবেকী পুরুষ ইহা হয়ে অবগত।
ভাবিয়া আমার ভাব ভজনাতে রত ॥ ৮ ॥
আমাতেই যাহাদের চিত্ত আছে রত।
যাহাদের প্রাণ আছে আমাতে অর্পিত ॥

আমার বিষয় বুঝাইয়া পরস্পরে।
কীর্ত্তন করিয়া সুখে শান্তিলাভ করে ॥ ৯ ॥
প্রীতিতে ভজয়ে সদা চিত্ত সমর্পয়।
জ্ঞানদান করি তারে যাতে আমাপায় ॥ ১০ ॥
তাদের হিতার্থে বুদ্ধিবৃত্ত্যারূঢ় হয়ে।
তত্ত্বজ্ঞান রূপ দীপ প্রকাশ করিয়ে।
তাদের অজ্ঞানজাত সব অন্ধকার।
আমিই করিয়া থাকি বিনষ্ট সবার ॥ ১১ ॥
পরম পবিত্র তুমি পরম আশ্রয়।
তুমিই পরম ব্রহ্ম কহে ধনঞ্জয় ॥
দেবর্ষি নারদ আর পরাশর সূত।
ভৃগু আদি ঋষিগণ দেবল অসিত ॥
নিত্য আদিদেব বিভু পুরুষ প্রধান।
স্বপ্রকাশ দিব্য অজ ব্যাপক মহান্।
কহে সবে তোমার স্বরূপ মহাশয়।
কহিলে আমাকে তাহা ওহে বিশ্বময় ॥ ১২,১৩ ॥
যাহাই বলিলে আমি ভাবি সত্য সব।
তত্ত্ব আবির্ভাব দেব জানে না কেশব।
যে হেতু পণ্ডিতগণ ওহে ভগবান্।
দানব গণেতে তব পায়না সন্ধান ॥ ১৪ ॥

হে পুরুষোত্তম ভূত ভাবন ভূতেশ।
ওহে দেবদেব আদিত্যাদির প্রকাশ॥
ওহে জগতের পতি জগৎ ঈশ্বর।
আপনাকে আপনি জানহ নিরন্তর॥ ১৫॥
যে সব বিভূতি আছে জগৎব্যাপিয়া।
আত্মার বিভূতি সব বল বিবরিয়া॥ ১৬॥
যোগিন্। বিভূতি ভেদ পাইতে সন্ধান।
কি ভাবে চিন্তিব তোমা ওহে ভগবান্॥ ১৭॥
তব যোগৈশ্বর্য্য বিভূতির বিবরণ।
বিস্তৃত রূপেতে পুনঃ বল জনার্দ্দন॥
যে হেতু অমৃত সম বচন তোমার।
শুনি তৃপ্তি বোধ প্রভু হয় না আমার॥ ১৮॥
শ্রীকৃষ্ণ বলেন শুন কুন্তীর কুমার।
কহিব তোমাকে আমি বিভূতি আমার॥
বিভূতি আমার দিব্য প্রধান যাহাই।
অনন্ত বিভূতি ওহে সীমাপার নাই॥ ১৯॥
ওহে পার্থ। আত্মরূপে ভূতাত্মার রই।
ভূতগণ সৃষ্টি স্থিতি ধ্বংসকারী হই॥ ২০॥
দ্বাদশ আদিত্য মধ্যে আমি নারায়ণ।
জ্যোতিষ্কের মধ্যে হই তেজস্বী তপন॥

মরুত গণের মধ্যে আমি সে মরীচি।
নক্ষত্র গণের মধ্যে চন্দ্র রূপে আছি ॥ ২১ ॥
বেদের মধ্যেতেআমিসামবেদ হই।
দেবগণ মধ্যে আমি বাসব নিশ্চয় ॥
ইন্দ্রিয় গণের মাঝে আছি মনোরূপে ॥
ভূতগণে বিরাজি হে চেতনা স্বরূপে ॥ ২২
একাদশ রুদ্র মধ্যে আমি সে শঙ্কর।
যক্ষ রাক্ষসের মধ্যে আমিই কুবের ॥
অষ্টমন্থু মধ্যে আমি হই বৈশ্বানর।
পর্ব্বতগণের মধ্যে সুমেরু ভূধর ॥ ২৩ ॥
পুরোহিতগণ মাঝে আমি বৃহস্পতি।
সেনানীর মধ্যে আমি কার্ত্তিক সুমতি ॥
স্থির জলাশয় মধ্যে ওহে ধনঞ্জয় !
আমাকে সাগর বলি জানিও নিশ্চয় ॥ ২৪ ॥
মহর্ষিগণের মধ্যে ভৃগু মুনি বর।
বাক্য সকলের মধ্যে ওঁঙ্কার অক্ষর ॥
অজপ রূপের মাঝে জপ যজ্ঞ আমি।
স্থাবর গণের মধ্যে আমি হিমস্বামী ॥ ২৫ ॥
বৃক্ষেতে অশ্বত্থ দেব ঋষিতে নারদ।
সিদ্ধেতে কপিল গন্ধর্ব্বেতে চিত্র রথ ॥ ২৬ ॥

গজে ঐরাবত অশ্বে উচ্চৈঃশ্রবা হয়।
মানব গণের মাঝে ভূপতি নিশ্চয়॥ ২৭॥
আছি বজ্ররূপী আমি অস্ত্রের মধ্যেতে।
ধেনুগণ মধ্যে কাম ধেনুর রূপেতে॥
প্রজার উৎপত্তি হেতু হই আমি কাম।
সর্পগণ মধ্যেতে বাসুকি মম নাম। ২৮।
অনন্তরূপেতে আমি আছি নাগগণে।
জলচর গণ মধ্যে আছি হে বরুণে॥
পিতৃগণ মধ্যে আমি অর্য্যমা যেমন।
নিয়ম কারীর মধ্যে আমিই শমন॥ ২৯॥
দৈত্যগণ মধ্যেতে প্রহ্লাদ নামে আমি।
সংখ্যাকারীগণ পক্ষে আমি মৃত্যুস্বামী॥
মৃগগণ মধ্যে আমি সিংহ পশুরাজ।
আমিই গরুড় বটি পক্ষীর সমাজ। ৩০॥
পবিত্রগণের মধ্যে আমিই পবন।
শস্ত্রধারীগণ মধ্যে শ্রীরাম পাবন॥
মকর মৎস্যের মাঝে ওহে পাণ্ডুসুত।
স্রোতস্বতী মধ্যে গঙ্গা ভুবনে বিদিত॥ ৩১॥
আমি হে সৃষ্টির আদ্য মধ্য অন্তরূপে।
বিদ্যা মধ্যে আত্মবিদ্যা বাদী বাদরূপে॥ ৩২॥

অক্ষর মধ্যেতে আমি অকার স্বরূপ।
সমাস সমুহ মধ্যে আমি দ্বন্দ্বরূপ ॥ ২৩ ॥
প্রবাহী অক্ষয়কাল আমি হই ধাতা ।
প্রাণীদের সর্ব্বকর্ম্ম ফলের বিধাতা ॥ ৩৩ ॥

সংহারকগণ মধ্যে মৃত্যুপতি যম ।
ভবিষ্যৎ প্রাণীগণ আমাতে জনম ॥
নারীগণ মধ্যে কীর্ত্তি শ্রীবাক্ সুস্মৃতি।
মেধা ক্ষমা সপ্তদেবরূপা আমি ধৃতি ॥ ৩৪ ॥

আমিই বৃহৎসাম সামের মধ্যেতে ।
আমিই গায়ত্রী বটি সকল বেদেতে ॥
মাসের মধ্যেতে নাম মার্গশীর্ষ হয় ।
ঋতুগণ মধ্যে হই বসন্ত নিশ্চয় ॥ ৩৫ ॥

বঞ্চকগণের মাঝে দ্যুত বটি আমি ।
তেজস্বী গণের মাঝে আমি তেজঃস্বামী ॥
জয়ার্থীর জয় আর উদ্যোগীর উদ্যম ।
সাত্ত্বিকের সত্ত্বভাব নহে ব্যতিক্রম ॥ ৩৬ ॥

বৃষ্ণিগণ মধ্যে আমি বাসুদেব বটি ।
পাণ্ডব সমুহ মাঝে আমিই কিরীটি ॥
মুনিগণ মধ্যে হই আমি ব্যাসদেব ।
কবিগণ মধ্যে আমি উশনা ভার্গব ॥ ৩৭ ॥

দমন কারীর দণ্ড গুহ্য মধ্যে মৌন।
জয়েচ্ছুগণের নীতি তত্ত্বজ্ঞানি জ্ঞান ॥ ৩৮ ॥
আমি সর্ব্বভূতবীজ উৎপত্তি কারণ।
আমা ভিন্ন নাহি অন্য হে কুন্তী নন্দন ॥ ৩৯ ॥
বিভূতি নাহিক অন্য ওহে পরন্তপ।
বিভূতি বাহুল্য হেতু কহিনু সংক্ষেপ ॥ ৪০ ॥
ঐশ্বর্য্য সম্পত্তি যত প্রভাবলে জাত।
জানিহ সকল মম অংশ সমুদ্ভূত ॥ ৪১ ॥
ভিন্ন ভিন্ন বহু জ্ঞানে কিবা প্রয়োজন।
আমি ভিন্ন পার্থ! ভবে নাহি অন্যজন ॥ ৪২ ॥

ইতি বিভূতি যোগ নামক

দশম অধ্যায়।



নমো ভগবতে বামনায়।

# একাদশ অধ্যায়

অতিগোপনীয় আত্ম বিবেক বিষয়।
অনুগ্রহে ব্যক্ত করে ওহে বিশ্বময়॥
আমি হন্তা ইহারা যে হইতেছে হত।
এইরূপ মোহ মম হৈল দূরীভূত॥ ১॥
ওহে কৃষ্ণ! ভূতগণ সৃষ্টি ও প্রলয়।
পুনঃ পুনঃ শুনিলাম মাহাত্ম্য অক্ষয়॥ ২॥
তোমার বিষয় ঈশ বলিলে যেরূপ।
ওহে ভগবান্ ইহা বটে সেইরূপ॥
হে পুরুষোত্তম! মমএই আকিঞ্চন।
ইচ্ছা তব ঐশ্বরিক রূপ দরশন॥ ৩॥
সেইরূপ যদি আমি দেখিবারে পারি।
এইরূপ মনে যদি করহ মুরারি॥

তবে বলি ওহে যোগেশ্বর যতুরায়।
অব্যয় আত্মাকে তব দেখাও আমায় ॥ ৪ ॥
ভগবান্ কহিলেন হে কুন্তী কুমার।
অলৌকিক নানাবিধ স্বরূপ আমার ॥
নানাবিধ বিভূতি বিশিষ্ট শতে শতে।
সহস্র সহস্র রূপ দেখহ আমাতে ॥ ৫ ॥
দ্বাদশ আদিত্য পার্থ! অষ্টবসু আর।
একাদশ রুদ্র দুই অশ্বিনী কুমার ॥
অপরূপ বস্তু ঊনপঞ্চাশ পবন।
পূর্ব্বে যাহা দেখ নাই কর নিরীক্ষণ ॥ ৬ ॥
জগৎ আমাতে চরাচর স্থিত হয়।
যা' কিছু দেখিতে ইচ্ছা দেখ ধনঞ্জয় ॥ ৭ ॥
দেখিতে নারিবে স্বীয় চক্ষে কদাচন।
দিতেছি হে জ্ঞান চক্ষু কর নিরীক্ষণ ॥ ৮ ॥
সঞ্জয় কহিল কথা শুনহ রাজন্!
মহা যোগেশ্বর হরি শ্রীমধুসূদন ॥
এরূপ বচন বলি কুন্তীর কুমারে।
শ্রেষ্ঠ ঐশ্বরিক রূপ দেখাইল তারে ॥ ৯ ॥
বহু মুখ নেত্র আর অদ্ভুত দর্শন।
অলৌকিক বহু শস্ত্র যুক্ত আভরণ ॥ ১০ ॥

দিব্য মালা পরিধানে দিব্যই বসন।
দিব্য গন্ধে বিভূষিত অঙ্গ সুশোভন॥
সর্ব্বাচার্য্য ময় দেব অনন্ত অব্যয়।
ব্যাপিয়া আছেন বিশ্বমুখ সমুদয়॥ ১১॥
গগনোদিত সহস্র প্রভাকর করে।
তাহার প্রভার সঙ্গে তুল্য হ'তে নারে॥ ১২।
অর্জ্জুন দেখেন দেব দেব কলেবর।
বহুরূপ ধরি শোভে বিশ্ব চরাচর॥ ১৩॥
পরে পার্থ বিস্মৃত রোমাঞ্চ কলেবরে।
কহিলা প্রণমি কৃষ্ণে কৃতাঞ্জলি করে॥ ১৪॥
অর্জ্জুন কহেন দেব শ্রীমধুসূদন।
তব দেহে দেখি সমুদয় দেবগণ॥
পৃথক্ পৃথক্ ভাবে দেখি প্রাণিগণ।
আর দেখিতেছি দিব্য ঋষি তপোধন॥
দেবাদি ঈশ্বর দেখি সর্ব্ব নাগগণ।
ব্রহ্মাকেও দেখিতেছি কমল-আসন॥ ১৫॥
তুমি বিশ্বরূপ বট ওহে বিশ্বেশ্বর।
বহু বাহু বহু বক্ত্র, নেত্র ও উদর॥
তুমিই অনন্ত রূপ দেখি সর্ব্ব ঠাঁই।
আপনার আদি অন্ত মধ্য কিছু নাই॥ ১৬।

মস্তকে মুকুট হাতে গদা চক্রধারী।
দুনিরীক্ষ্য তেজঃপুঞ্জ বহু তেজঃহরি।
প্রচণ্ড অনল কিবা তপন কিরণ।
অপ্রমেয় সর্ব্বত্রেতে করি নিরীক্ষণ॥ ১৭॥
তুমিই পরম ব্রহ্ম অক্ষর স্বরূপ।
তুমিই জ্ঞাতব্য বট তুমি বিশ্বরূপ॥
তুমি নিত্য সনাতন ধর্ম্মের আশ্রয়।
আমি জানি চিরন্তন পুরুষ নিশ্চয়॥ ১৮॥
উৎপত্তি স্থিতি ও আর বিনাশ রহিত।
অতুল প্রভাব বহু বাহু সমন্বিত॥
চন্দ্র সূর্য্য কর যেন যুগল নয়ন।
বদনের জ্যোতিঃ যেন দীপ্ত হুতাশন॥
তোমার শরীরে আমি করি নিরীক্ষণ।
আপনার তেজঃপুঞ্জে তাপিত ভুবন॥ ১৯॥
অন্তরীক্ষ আর যত দিগ্ সমুদয়।
তোমাতেই ব্যাপ্ত আছে কৃষ্ণ মহাশয়॥
দেখে তব এরূপ অদ্ভুতভয়ঙ্কর।
ভয়েতে চকিত ভীত বিশ্ব চরাচর॥ ২০॥
তোমাতে প্রবেশ করে অই দেবগণ।
ভয়ে কেহ করযুড়ি প্রার্থয়ে রক্ষণ॥

স্বস্তি পাঠ করে যত ঋষি সিদ্ধগণ।
উৎকৃষ্ট স্তবেতে তোমা করয়ে স্তবন ॥ ২১ ॥
দ্বাদশ আদিত্য রুদ্র একাদশ আর।
লহোন পঞ্চাশ বায়ু অশ্বিনী কুমার ॥
অষ্টবসু বিশ্বদেব আর পিতৃ যত ।
যক্ষ ও অসুর আর গন্ধর্ব্ব তাবত্ ।
সিদ্ধগণ হয়ে সদা বিস্মিত নয়ন।
আপনার প্রতি সবে করে নিরীক্ষণ ।। ২২ ।।
বহু মুখ নেত্র কৃষ্ণ বিশিষ্ট তোমার।
বহু বাহু বহু উরু চরণ অপার ।।
উদর বিশিষ্ট বহু দন্ত ভয়ঙ্কর।
রূপ দেখি আমি ভীত বিশ্ব চরাচর ৷ ২৩ ৷
অন্তরীক্ষ ব্যাপি বিষ্ণু তব তেজোময়।
বিকৃত বদন খানি বহু বর্ণ হয় ।।
প্রদীপ্ত বিশাল নেত্র দেখিয়া তোমার ।
ভয়ে ধৈর্য্য শান্তি লাভঘটেনাআমার ।। ২৪ ।।
দশনেতে ভয়ানক কালাগ্নি সমান।
মুখ সমুহেতে দেখি ওহে ভগবান্ ॥
দিক্ ভ্রম ঘটে হরি না পাই সন্তোষ।
সুপ্র সন্ন হ'ও এবে ওহে হৃষীকেশ ॥ ২৫

ধৃতরাষ্ট্র পুত্রগণ ভূপাল সকল।
ভীষ্ম দ্রোণ কর্ণ মম মুখ্য যোদ্ধা দল ॥ ২৬ ॥
ভয়ানক দশনেতে হয়ে ধাবমান।
ভীষণ বদনে তব করিছে পয়ান ॥
তার মধ্যে কেহ কেহ চূর্ণ বিচূর্ণিত।
দন্তের সন্ধিতে মগ্ন দেখি কেহ স্থিত। ২৭।
বহু জন্ম প্রবাহেতে যেন নদীগণ।
সমুদ্রাভিমুখী হ'য়ে সমুদ্রে পতন ॥
সেইরূপে এই নর লোক বীর যত।
দীপ্ত তব মুখ গর্ত্তে প্রবেশে সতত ॥ ২৮ ॥
যেইরূপ বেগশালী পতঙ্গাদিগণ।
মরণের জন্য ধেয়ে পশে হুতাশন ॥
সেই রূপ বেগশালী যত জনগণ।
প্রবেশে তোমার মুখে মরণ কারণ ॥ ২৯ ॥
জন গণ গ্রাস হন জ্বলন্ত বদনে।
বিশ্বব্যাপী দগ্ধ বিষ্ণো! তবোগ্র কিরণে ॥ ৩০ ।
উগ্ররূপী আপনি কে বলহে আমায়।
সুপ্রসন্ন হও দেব নমি তব পায় ॥
তুমি পুরুষ আদি জানিতে ইচ্ছা করি।
জানিনা তোমার এত চেষ্টা কেন হরি॥ ৩১ ॥

আমি সে অনন্তকাল লোক অন্তকারী।
সংহারেতে রত আমি কহেন মুরারি ॥
প্রতিপক্ষ সৈন্যদলে যত যোদ্ধাগণ।
তুমি না মারিলে কেহ রবেনা কখন ॥ ৩২ ॥
যুদ্ধার্থে উঠহ শক্র নাশ পার্থবর।
সমৃদ্ধি ও রাজ্য ভোগ যশো লাভ কর ॥
আমা হ'তে পূর্ব্বে তারা হয়েছে নিধন।
তুমিই কেবলমাত্র নিমিত্ত ভাজন ॥ ৩৩ ॥
দ্রোণ ভীষ্ম জয়দ্রথ কর্ণ আদি বীর।
আমাতে হয়েছে হত তুমি জয় কর ॥
অরাতি মথন কর না করিও ভয়।
অতএব যুদ্ধ তুমি করহ নিশ্চয় ॥ ৩৪ ॥
কৃষ্ণ বাক্যে বিকম্পিত কুন্তীর কুমার।
কৃতাঞ্জলি হ'য়ে করে কৃষ্ণ নমস্কার ॥
প্রণতি সহিত বলে মনে অতি ভয়।
গদ গদ বচনেতে কহে ধনঞ্জয় ॥ ৩৫ ॥
ধনঞ্জয় কহিলেন কৃষ্ণ সম্বোধনে।
জগৎ আনন্দ তব নাম সঙ্কীর্ত্তনে ॥
রাক্ষসেরা ইতস্তত ভয়েতে পলায়।
সিদ্ধগণে ভক্তি ভরে নমে তব পায় ॥ ৩৬ ॥

ওহে মহাত্মন ! তুমি অনন্ত দেবেশ।
ব্রহ্মা আদি কর্ত্তা তুমি জগত্‌নিবাস ॥
জগতে তোমারে কেনা করে নমস্কার।
যেই হেতু সদসৎ উভয় তোমার ॥
সদসৎ এই দুয়ে অতীত যে হন।
তুমিই তো বট ওহে ব্রহ্ম সনাতন ॥ ৩৭ ॥
তুমি হে অনন্ত রূপ দেবগণ আদি।
যে হেতু তুমিই বট পুরুষ অনাদি ॥
জ্ঞেয় জ্ঞাতা বট তুমি বিশ্বলয় স্থান।
ব্রহ্মাণ্ড ব্যাপিয়া আছ মোক্ষের ভবন ॥ ৩৮ ॥
তুমি বায়ু তুমি যম তুমি হুতাশন।
বরুণ শশাঙ্ক তুমি কমল আসন ॥
তুমিই প্রপিতামহ বট সবাকার।
সহস্রেক বার করি তোমা নমস্কার ॥
নমস্কার নমস্কার পুনঃ নমস্কার।
পুনঃ পুনঃ নমি আমি সহস্রেক বার ॥ ৩৯
ওহে সর্ব্বাত্মন্ প্রভু তুমি বিশ্বসার।
সম্মুখে পশ্চাতে তোমা করি নমস্কার ॥
সকল দিগেতে তব মম নমস্কার।
অমিত বিক্রম বীর্য্য অনন্ত তোমার ॥

ব্যাপিয়া আছহ তুমি বিশ্ব চরাচর।
সর্ব্বের স্বরূপ বট তুমি বিশ্বেশ্বর॥ ৪০॥
তব বিশ্বরূপ কিবা মহিমা না জেনে।
প্রমাদ প্রণয় বশে সখা ভেবে মনে॥
হে কৃষ্ণ যাদব ব'লে সখা সম্বোধনে।
তিরস্কার করিয়াছি কথোপকথনে॥ ৪১॥
ভোজন আসন শয্যা বিহারের কালে।
সাক্ষাতে বা অসাক্ষাতে পরিহাস চ্ছলে॥
অচিন্ত প্রভাব প্রভু আছয়ে তোমার।
তার জন্য ক্ষমা ভিক্ষা চাহি বার বার॥ ৪২
অতুল প্রভাব তব তুমি বিশ্বতাত।
গুরু গুরু মহা গুরু তুমি জগন্নাথ॥
ত্রিলোকেতে তোমার সমান কেহ নাই।
তোমা হ'তে অধিক আছয়ে কোন ঠাঁই।
ওহে দেব দণ্ডবৎ করি তব পায়।
স্তুতি করিলাম আমি তুষিতে তোমায়॥
পিতা যেন পুত্র দোষ নাহি লয় মনে।
সখা অপরাধ নাহি লয় প্রিয় জনে॥
সুহৃদের দোষ সহ্য করে মিত্রবর।
সেইরূপ মম দোষ তুমি ক্ষমা কর॥ ৪৪॥

অদৃষ্টে যেরূপ পূর্ব্বে করি দরশন।
ওহে দেব হৈল মম পুলকিত মন॥
ভয়েতে অস্থির মন হয়েছে আমার।
আমাকে দেখাও প্রভু সে রূপ তোমার॥
ওহে দেব দেব জগন্নাথ জনার্দ্দন।
সুপ্রসন্ন হও হরি শ্রীবৎস লাঞ্ছন॥ ৪৫।
পূর্ব্বেতে তোমাকে আমি দেখেছি যেমন।
গদা চক্র কিরিটিতে দেখিবারে মন॥
ওহে বিশ্ব মূর্ত্তে! ওহে সহস্রেক ভুজ!
আবির্ভূত হও তুমি হয়ে চতুর্ভুজ॥ ৪৬।
ভগবান্ কহিলেন শুন হে অর্জ্জুন।
তব যোগ প্রভাবেতে প্রীত মম মন।
এই মম তেজোময় বিশ্বাত্মক রূপ।
অনন্ত ও আদ্য আর পরম স্বরূপ॥
মম এই রূপ সব দেখাই তোমায়।
তুমি ভিন্ন অন্য ভক্ত দেখে না কোথায়॥ ৪৭।
বেদ কিবা যজ্ঞ দ্বারা কিবা অধ্যয়নে।
দান অগ্নিহোত্রাদির ক্রিয়া সম্পাদনে॥
চান্দ্রায়ণ কিবা অন্য উগ্র তপস্যায়।
তুমি ভিন্ন অন্যে পার্থ দেখিতে না পায়॥ ৪৮॥

এই ভয়ঙ্কর রূপ করি দরশন।
বিমূঢ় ভাবই কিবা ব্যথা নয় যেন ॥
ভয় শূন্য হয়ে আর প্রফুল্লিত মন।
মম সেই রূপ পুনঃ কর দরশন ॥ ৪৯ ॥
অর্জ্জুনেরে এই কথা বলি জনার্দ্দন।
পুনঃ স্বীয় মূর্ত্তি ধরি দিল দরশন ॥
বিশ্বরূপ দর্শনেতে ভীত ধনঞ্জয়।
প্রসন্ন মূর্ত্তিতে আশ্বাসেন দয়াময় ॥ ৫০ ॥
সৌম্য তব পূর্ব্ব মূর্ত্তি দেখি নারায়ণ।
প্রসন্ন আমার চিত্ত বলিল অর্জ্জুন ॥ ৫১ ॥
সুদুর্দর্শ যেইরূপ দেখিলে এখন।
কৃষ্ণ বলে দর্শনাশা করে দেবগণ ॥ ৫২ ॥
বেদ তপো দান কিবা যজ্ঞ অনুষ্ঠানে।
যেরূপ দেখিলে আমা দেখেনা কখনে ॥ ৫৩ ॥
অনন্য ভক্তিতে পার্থ দেখিবারে পায়।
স্বরূপ জানিবে আর প্রবেশে আমায় ॥ ৫৪ ॥
কর্ম্ম অনুষ্ঠান কারী যেই জন মম।
আমিই যাহার হই পুরুষ পরম ॥
যিনিই আমার ভক্ত অনাসক্ত যিনি।
সর্ব্ব ভূতে সমদর্শী পাইবে ফাল্গুনি ॥ ৫৫ ॥

ইতি বিশ্বরূপ দর্শন যোগ নামক একাদশ অধ্যায় সমাপ্ত

নমো ভগবতে শ্রীধরায়।

# দ্বাদশ অধ্যায়

তদ্গত চিত্তেতে যেবা উপাসনা করে।
ব্রহ্মরূপ উপাসনা করে যেই নরে॥
এ সকল মধ্যে কেবা যোগী অতিশয়।
এই কথা জিজাসিলা কৃষ্ণে ধনঞ্জয়॥ ১॥
আমাতে একান্ত চিত্ত আমাযুক্ত হয়।
অতি শ্রদ্ধান্বিতে ভ'জে মুখ্য যোগী হয়॥ ২
ইন্দ্রিয় সংযত সর্ব্বে সম দরশন।
অনির্ব্বচনীয় আর রূপাদি বিহীন॥ ৩॥
অনিত্য অব্যক্ত নিত্য অনন্ত অক্ষয়।
হইয়া একান্ত মন যে জন ভজয়॥
সকল ভূতের যিনি হিতকারী হয়।
আমাকে লভিবে তাতে নাহিক সংশয়॥ ৪॥

অব্যক্তে আসক্তচিত্ত বহু ক্লেশ হয়।
বহু দুঃখে লাভ হয় অব্যক্ত বিষয়॥ ৫॥
সমুদয় কর্ম্ম করে আমাতে অর্পণ।
ধ্যান উপাসনা করে মম পরায়ণ॥ ৬॥
সংসার সমুদ্র মৃত্যু যুক্ত ধনঞ্জয়।
আমাতে নিবেশে চিত্ত উদ্ধার নিশ্চয়॥ ৭॥
মন স্থির ক'র বুদ্ধি আমাতে নিবেশ।
আমাতে থাকিবে নিসংশয় ঊর্দ্ধদেশ॥ ৮॥
আমাতে রাখিতে স্থির চিত্ত যদি নার।
অভ্যাস যোগেতে যত্ন কর পার্থ বর॥ ৯॥
অভ্যাসে অশক্ত যদি কর্ম্ম অনুষ্ঠান।
করহ আমাতে ছাড়ি কর্ত্তৃত্বাভিমান॥
আত্মাতে রাখিয়া লক্ষ্য সর্ব্ব কর্ম্ম কর।
তথাপিও মোক্ষ লাভ হইবে তোমার॥ ১০॥
এতে অসমর্থ হ'লে ফলাকাঙ্ক্ষা ছাড়ি।
শরণ সংযত চিত্তে লইবা আমারি॥ ১১॥
অভ্যাস হইতে জানি জ্ঞান শ্রেষ্ঠ হয়।
জ্ঞান যোগ হ'তে ধ্যান শ্রেষ্ঠ অতিশয়॥
ধ্যান হ'তে কর্ম্ম ফল ত্যাগ শ্রেষ্ঠতর।
কর্ম্মফল ত্যাগ হ'তে শান্তির আকর॥ ১২॥

কার প্রতি দ্বেষ নাই মিত্র সবাকার।
কৃপালু নির্ম্মম আর শূন্য অহঙ্কার ॥ ১৩॥
সুখে দুঃখে সম ক্ষমা অরাতির প্রতি।
সর্ব্বদাই হর্ষচিত্ত সুসংযত মতি ॥
মনো বুদ্ধি আমাতেই সমর্পিত যার।
অতি প্রিয় ভক্ত তিনি বটেন আমার ॥ ১৪ ॥
যাহা হ'তে অপরের ভয় নাহি হয়।
অপর হইতে যিনি নাহি পান ভয় ॥
আর যিনি নিরন্তর হর্ষচিত্ত রয়
পর শ্রী কাতর কিবা নাহি অন্য ভয় ॥
চিত্ত ক্ষোভ হ'তে যিনি সদা মুক্ত রন।
তিনিই আমার অতি প্রিয় প্রাপ্ত হন ॥ ১৫ ॥
বিষয়ে নিস্পৃহ শুচি দক্ষ উদাসীন।
সঙ্কল্প বিকল্প শূন্য যিনি চিন্তাহীন ॥
যিনিই মদ্‌গত চিত্ত ভক্ত হয় মম।
তিনিই বটেন মম অতি প্রিয়তম ॥ ১৬ ॥
প্রিয় বস্তু লাভে যিনি তুষ্ট নাহি হন।
অপ্রিয়ের প্রতি দ্বেষ না করে কখন ॥
আকাঙ্ক্ষা করেনা যিনি শোকে মগ্ন নয়।
পাপ পুণ্য দুইটিই পরিত্যাগী হয় ॥

আমাতেই যেই জন আছে ভক্তিমান্॥
সেই জন বটে মম প্রিয়ের প্রধান॥ ১৭॥
শত্রু মিত্র সম আর মান অপমান।
শীত উষ্ণ সুখ দুঃখ যাহার সমান॥
আসক্তি রহিত আর নিন্দা প্রশংসায়।
সম ভাব মৌনি আর সন্তুষ্ট যা পায়॥ ১৮॥
বাসস্থান হীন আর স্থির চিত্ত জন।
এতাদৃশ ভক্ত মম প্রিয় পাত্র হন॥ ১৯॥
আচরণ করে যারা পূর্ব্ব উক্ত কর্ম্ম।
অনুষ্ঠান করে এই সুধা রূপ ধর্ম্ম॥
শ্রদ্ধাশীল ভক্তগণ পরায়ণ মম।
তাহারাই বটে মম অতি প্রিয়তম॥ ২০॥

ইতি ভক্তিযোগ নামক
দ্বাদশ অধ্যায় সমাপ্ত।



নমো ভগবতে অনঘায়।

# ত্রয়োদশ অধ্যায়

ধনঞ্জয় কহিলেন শুনহে শ্রীপতি।
ক্ষেত্র কি ক্ষেত্রজ্ঞ কিবা পুরুষ প্রকৃতি॥
কাহাকে বা জ্ঞেয় বলে জ্ঞান বলে কারে।
এসকল জানিবারে বর ইচ্ছা করে॥ ১॥

ভগবান্ কহিলেন হে কুন্তী নন্দন।
শরীরই ক্ষেত্র বলি অভিহিত হন॥
শরীরের তত্ত্ব যিনি অবগত হন।
ক্ষেত্রজ্ঞ বলিয়া তারে ক্ষত্রজ্ঞ বলেন॥ ২॥
সমুদয় ক্ষেত্র মধ্যে ওহে ধনঞ্জয়।
আমাকে ক্ষেত্রজ্ঞ বলি জানিবা নিশ্চয়॥ ৩॥

ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের মধ্যে জন্মে যেই জ্ঞান।
মম মতে মুক্তি হেতু মোক্ষের আহ্বান॥
কাহাকে ক্ষেত্র বা বলে কি প্রভাব তার।
সংক্ষেপে তোমাকে বলি উৎপত্তি বিকার॥ ৪॥

নানান প্রকার মতে মুনি ঋষিগণ।
যেই রূপে করিয়াছে ব্রহ্ম নিরূপণ॥
নানা মতে ছন্দে বন্দে বিভিন্ন প্রকারে।
দিয়াছেন উপদেশ ব্রহ্মলাভ তরে॥
যুক্তিতে বিশিষ্ট আর যাহা সুনিশ্চিত।
সন্দেহ শূন্যও আর বেদের বিহিত॥
যে ভাবেতে মহা ভূত ক'রেছে নির্ণয়।
সংক্ষেপে তোমাকে আমি বলিব নিশ্চয়॥ ৫॥
সবিকার ক্ষেত্রে কিবা সংক্ষেপে বর্ণন।
পঞ্চভূত পাঞ্চেন্দ্রিয় বুদ্ধি আর মন॥
ধৃতি অহঙ্কার পঞ্চ ইন্দ্রিয় বিশেষ।
চেতনা শরীর সুখ দুঃখ ইচ্ছা দ্বেষ॥ ৬,৭॥
দম্ভ শ্লাঘা পরিত্যাগ ক্ষমা সরলতা।
অহিংসা সকল জীব চিত্ত চঞ্চলতা॥
ইন্দ্রিয় দমন মন বাহিরেতে শুচি।
অহঙ্কার পরিহার সদা গুরুতে রুচি॥
বৈরাগ্য বিতৃষ্ণা আর বিষয় বৈভবে।
জন্ম মৃত্যু জরা ব্যাধি বিষময় ভাবে॥ ৮,৯॥
পুত্র দারা গৃহাদিতে অনাসক্তি যার।
সুখ দুঃখ হিতাহিত সমান যাহার॥ ১০॥

আমাতে অনন্য মতি ভক্তি অচঞ্চল।
জনতা জানেনা ভাল নির্জ্জন কুশল॥ ১১॥
পরমাধ্যাত্মিক জ্ঞানে সদা ডুবে মন।
পরমার্থ তত্ত্ব সদা করে আলাপন॥
এই সব যার কাছে সেই তত্ত্ব জ্ঞানী।
তদ্বিপরীত হইলে অজ্ঞানী বাখানি॥ ১২॥
যাহা জ্ঞেয় কহিতেছি করহ শ্রবণ।
যাহাকে জানিলে লাভ হয় মোক্ষ ধন॥
যিনিই পরম ব্রহ্ম অনাদি অক্ষয়।
সদসৎ এ দুয়ের অতীত যে হয়॥ ১৩॥
সর্ব্বত্রেতে হস্ত পদ প্রসারিত যার।
চক্ষুঃ শিরঃ মুখ যুক্ত সর্ব্বত্র যাহার।
বিশিষ্ট শ্রবণেন্দ্রিয় যে সকল স্থান।
ব্রহ্মাণ্ড ব্যাপিয়া ব্রহ্ম করে অবস্থান॥ ১৪
তাহাতে ইন্দ্রিয়গণ গুণ প্রকাশিত।
অথচ স্বয়ং সকল ইন্দ্রিয় বর্জ্জিত॥
সত্ত্ব রজঃ তমঃ তিনি উদ্ভব কারণ।
ত্রিগুণ অতীত সঙ্গ শূন্য তিনি হন॥ ১৫॥
তিনি জীবগণে আছে বাহিরে অন্তরে।
স্থাবর জঙ্গম মধ্যে তিনি বাস করে॥

রূপাদি বিহীন বলে অভিজ্ঞেয় হয়।
অজ্ঞানীর দূরে জ্ঞানী নিকটেতে রয়॥ ১৬॥
অংশ ও অনংশ রূপে আছে জীবগণে।
অজ্ঞানীই ভাব ভিন্ন ভিন্ন জ্ঞানী জনে॥
জ্ঞেয় বস্তু স্থিতি কালে ভূতের পালক।
প্রলয় কালেতে তিনি স্বয়ং সংহারক॥
সৃষ্টি কালে পরমাত্মা নানা কার্য্য রূপে।
স্বয়ং উৎপত্তির হেতু আপন স্বরূপে॥ ১৭॥
সূর্য্যআদি জ্যোতিষ্কের প্রকাশক হয়।
অজ্ঞান অস্পৃষ্ট রূপে আছেন নিশ্চয়॥
তিনি জ্ঞান তিনি জ্ঞেয় জ্ঞানে সত্য বটে।
নিয়ন্তৃ রূপেতে করে বাস সর্ব্বঘটে॥ ১৮॥
ক্ষেত্র জ্ঞান জ্ঞেয় সব জানানু তোমায়।
জানিলে ভকতগণ ব্রহ্মপদ পায়॥ ১৯॥
অনাদি জানিবে দুই পুরুষ প্রকৃতি।
বিকার রূপেতে ইন্দ্রিয়াদি দেহে স্থিতি॥
এই তিন গুণ সত্ব রজঃ আর তমঃ।
প্রকৃতি হইতে হয় তিনের জনম॥ ২০॥
কার্য্য ও কারণ দুয়ে প্রকৃতি কারণ।
প্রকৃতিতে সুখ দুঃখ ভোগে অনুক্ষণ॥

পুরুষ প্রকৃতি গত হইবে যখন।
প্রকৃতির জাতগুণ ভোগে ততক্ষণ ॥
সদসৎ যোনিতে যে জনমে যখন।
সত্ত্ব রজঃ তমঃ তিন গুণেরি কারণ ॥ ২২ ॥
কার্য্য রূপে প্রকৃতিই দেহ মধ্যে রয়।
তদ্‌গুণ অযুক্ত কিন্তু ভিন্ন ভাব হয় ॥
সাক্ষী অনুমন্তা ভর্ত্তা প্রতিপাল্য কর।
স্বরূপ ও স্বয়ং অন্তর্য্যামী মহেশ্বর ॥ ২৩ ॥
পুরুষ জানিবে এই রূপে যেই জনে।
গুণের সহিত যিনি প্রকৃতিকে জানে।
যে কোন প্রকারে কিবা যে অবস্থা রয়।
পুনর্ব্বার ধরাধামে আসিতে না হয় ॥ ২৪ ॥
ধ্যান যোগ বলে কিন্তু কোন তপোধন।
দিব্য চক্ষে করে দেহে আত্মা দরশন ॥
সাংখ্য যোগ অনুষ্ঠানে দেখে কোন জন।
কেহ কর্ম্ম যোগে আত্মা করে দরশন ॥ ২৫ ॥
কেহ সাংখ্যযোগে আত্মা দেখিতে না পারে।
গুরুবাক্যে আত্মকর্ম্ম উপাসনা করে ॥
কর্ম্ম অনুষ্ঠানে শুনে ওঁকারের ধ্বনি।
মৃত্যুকেই অতিক্রম করিবেন তিনি ॥ ২৬ ॥

স্থাবর জঙ্গম যাহা সমুৎপন্ন হয়।
ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের যোগ জান ধনঞ্জয় ॥ ২৭ ॥
সমভাবে করে সর্ব্ব জীব মধ্যে বাস।
ভূতের বিনাশে যার নাহিক বিনাশ ॥
পরমাত্মাকেই যিনি করে নিরীক্ষণ।
তিনিই করিয়া থাকে সমস্ত দর্শন ॥ ২৮ ॥
সর্ব্বভূতে সমভাবে আত্মা অবস্থিতি।
দরশন কারী যিনি লভে মোক্ষ গতি ॥ ২৯ ॥
প্রকৃতি বশেতে হয় কার্য্য সমুদয়।
আত্মা অনাসক্ত ব'লে অকর্ত্তা নিশ্চয়।
এইরূপ দরশন ঘটয়ে যাহার।
তাহার হইলে দেখা সম্যক প্রকার। ৩০ ॥
ভিন্ন ভিন্ন ভূতে যিনি দেখে একাকার।
ব্রহ্মে অবস্থিতি যিনি দেখয়ে বিস্তার ॥
এইরূপ দরশন ঘটিবে যাহার।
লভিবে সে ব্রহ্ম পদ সংশয় কি তার ॥ ৩১ ॥
পরমাত্মা নির্গুণ ও অনাদি কারণ।
বিকার বিহীন জান হে কুন্তী নন্দন ॥
শরীরেতে অবস্থিত আছে সর্ব্বক্ষণ।
কিছু না করেন কর্ম্ম ফলে লিপ্ত নন। ৩২ ॥

যেমতে আকাশ পঙ্কাদিতে স্থির রয়।
সূক্ষ্মত্ব কারণে কভু পঙ্কে লিপ্ত নয়॥
উত্তম মধ্যম আর অধমাত্মা চয়।
দেহে অবস্থিত থাকি গুণে লিপ্ত নয়॥ ৩৩॥
হে ভারত! এক সূর্য্যে যথা আলো হয়।
পরমাত্ম প্রকাশিত ক্ষেত্র সমুদয়॥ ৩৪॥
ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের ভেদ কথিত প্রকারে।
প্রকৃতি জানিলে জীব অনায়াসে তরে॥
জ্ঞান রূপ চক্ষু দ্বারা জানিবে যেজন।
অনায়াসে ব্রহ্ম পদে অধিকারী হন॥ ৩৫॥

ইতি ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ বিভাগ যোগ নামক
ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত।



নমো ভগবতে শ্রীধরায় ।

# চতুর্দ্দশ অধ্যায়

জ্ঞানমধ্যে পরমাত্ম নিষ্ট যেইজ্ঞান ।
পুনর্ব্বার বলিব হে কহে ভগবান্ ॥
যাহা অবগত হ'য়ে যত মুনিগণ ।
দেহের বন্ধন হ'তে মোক্ষ প্রাপ্ত হন ॥ ১ ॥
স্বরূপতা পেয়ে মম এই জ্ঞান বলে ।
সৃষ্টিতে উৎপন্ন লয় নাহি কোন কালে ॥ ২ ॥
মহদ্ব্রহ্ম সমযোনি কিবা গর্ভাধার ।
চিদাভাস ক্ষেপি করি জগৎ বিস্তার ॥
তাহা হতে হয় সর্ব্ব ভূতের জনম ।
কহিলাম শুন ওহে পাণ্ডব মধ্যম ॥ ৩ ॥
সকল যোনিতে যত সমুৎপন্ন হয় ।
মহদ্ব্রহ্ম তাহাদের যোনি সুনিশ্চয় ॥

আমি বীজ দান করি জনক সবার।
গর্ভাধান কর্ত্তা আমি হে কুন্তী কুমার ॥ ৪ ॥
প্রকৃতিতে সত্ত্বরজঃ তমঃ জন্ম হয়।
সুখে দুঃখে মোহে যাতে দেহী বদ্ধ রয় ॥ ৫ ॥
ত্রিগুণ মধ্যেতে সত্ত্ব নিরমল হয়।
যেইহেতু প্রকাশক আর নিরময় ॥
সুখ জ্ঞান সঙ্গে সুখ জ্ঞান প্রকাশিয়া।
হে অনঘ! দেহিগণে রাখেন বাঁধিয়া ॥ ৬ ॥
রাগাত্মক রজঃহয় আসক্তি তৃষ্ণায়।
কর্ম্মেতে আসক্তি পার্থ! কর্ম্মে বদ্ধ তায় ॥ ৭ ॥
ভারত! অজ্ঞান হ'তে তমো জন্ম হয়।
সেইহেতু তমোগুণ ভ্রান্তি উপজয় ॥
চিত্ত অবসাদ নিদ্রা অনুদ্যম যত।
আবদ্ধ করিয়া জীবে রাখেন সতত ॥ ৮ ॥
সত্ত্বগুণে দেহিকেই সুখে বদ্ধ করে।
কর্ম্মেতে আবদ্ধ রজোগুণে করে নরে ॥
তমো গুণে করে নর জ্ঞান আবরণ।
প্রমাদে আবদ্ধ আর হে কুন্তী নন্দন ॥ ৯ ॥
রজঃ তমঃ পরাজিয়া কভু সত্ত্ব হয়।
সত্ত্ব তমঃ পরাজিয়া রজ উপজয়।

কভু সত্ত্ব রজোগুণ করি পরাভূত।
তমোগুণে সৃষ্টি হয় শুন হে ভারত ॥ ১০ ॥
দেহে সর্ব্বদ্বারে জ্ঞান প্রকাশ যখন।
সত্ত্বগুণ বৃদ্ধি বলে জানিবে তখন ॥ ১১ ॥
প্রবৃত্তি উদ্যম পার্থ! লোভ অতিশয়।
বিষয় বাসনা যবে রজো বৃদ্ধি হয় ॥ ১২ ॥
অবিবেক অপ্রবৃত্তি মোহ পরমাদ।
প্রবল হইলে তমো ঘটয়ে প্রমাদ ॥ ১৩ ॥
সত্ত্বগুণাধিক্যে যদি জীব মৃত্যু হয়।
ব্রহ্মলোক সেই জীব পাইবে নিশ্চয় ॥ ১৪ ॥
রজোগুণ বৃদ্ধি কালে মরণ ঘটয়।
মনুষ্যলোকেতে কর্ম্মাসক্তে জন্ম লয় ॥
তমোগুণ বৃদ্ধিকালে হইলে মরণ।
পশ্বাদি যোনিতে করে জনম গ্রহণ ॥ ১৫ ॥
সাত্ত্বিক গুণেতে জন্মে নির্ম্মলতা ফল।
রজোগুণ ফলে জন্মে দুঃখই কেবল ॥
তামস গুণের ফলে জ্ঞান করে নাশ।
তাহাতেই হয় শুধু মূঢ়তা প্রকাশ ॥ ১৬ ॥
সত্ত্বে জ্ঞান রজে হয় লোভের জনম।
মোহ অজ্ঞান প্রমাদ প্রসবেন তমঃ ॥ ১৭ ॥

সত্ত্বগুণী ব্যক্তি যারা উর্দ্ধে চলে যায়।
মধ্যভাগে থাকে রজোগুণাধিক্য তায়॥
নিকৃষ্টগুণাবলম্বী তামস যেজন।
তাহারাই করে' থাকে অধেতে গমন। ১৮।
গুণ ভিন্ন কর্ত্তাকে না জানে জ্ঞানী জন।
গুণহ'তে হইতেছে কর্ম্ম সম্পাদন॥
গুণাতীত পরংব্রহ্ম জানে জ্ঞানবান্।
আমার তন্ময় ভাবে আমাতে মিশন॥ ১৯॥
তিনগুণ দেহ হ'তে সমুদ্ভব হয়।
অতিক্রমে জন্ম মৃত্যু জরা পরাজয়।
দুঃখ হ'তে মুক্ত হয় সেই দেহি গণ।
তাহারা পরমানন্দ লভে নিকেতন॥ ২০॥
অর্জ্জুন কহিল শুন ওহে জগদীশ।
গুণের অতীত চিহ্ন হইবে কীদৃশ॥
কি আচারে কি উপায়ে হইবে সক্ষম।
করিতে পারিবে তিন গুণ অতিক্রম॥ ২১॥
ভগবান্ কহিলেন পাণ্ডব মধ্যম।
বর্ণনা করিনু আমি সত্ত্ব রজঃ তমঃ।
গুণকর্ম্মে প্রবৃত্তিতে নাহি যার দ্বেষ।
নিবৃত্তি থাকিলে নাই আকাঙ্ক্ষার লেশ॥

প্রবৃত্তি নিবৃত্তি দুই ত্যজে যেই জন।
তিনিইত গুণাতীত ব'লে উক্ত হন ॥ ২২ ॥
গুণেতে গুণের কার্য্য জানিয়া নিশ্চয়।
উদাসীন হয়ে দুঃখে বিচলিত নয় ॥
ইন্দ্রিয়ের কার্য্য করে ইন্দ্রিয় সকলে।
এমন ভাবুক নরে গুণাতীত বলে ॥ ২৩ ॥
সুখ দুঃখ শীলা আর কাঞ্চন পাষাণ।
স্তুতি নিন্দা প্রিয়াপ্রিয় সকলি সমান ॥
ইন্দ্রিয় সকল যিনি করিয়াছে জয়।
তিনি গুণাতীত ব'লে জানিও নিশ্চয় ॥ ২৪ ॥
শত্রু মিত্র সমভাব মান অপমানে।
গুণাতীত বলি আর উদ্যম বিহীনে ॥ ২৫ ॥
একান্ত ভকতি যোগে ভজয়ে আমায়।
ত্রিগুণ অতীত সেই ব্রহ্মপদ পায় ॥ ২৬ ॥
যেহেতু আমিই বটী ব্রহ্মই পরম।
মোক্ষ ধর্ম্ম ঐকান্তিক সুখ নিকেতন ॥ ২৭ ॥

ইতি গুণত্রয় বিভাগ যোগ নামক চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত।

নমো ভগবতে অনন্তায়।

# পঞ্চদশ অধ্যায়

আজ্ঞা চক্র হইতে যে সহস্রার শেষ।
বিস্তৃত হয়েছে উর্দ্ধে যার মূলদেশ ॥
অব্যয় অশ্বত্থরূপী জান এ সংসার।
বেদ-আদি হইয়াছে পত্রাবলী যার ॥
অশ্বত্থ পাদপ দেহ জানে যেই জন।
তিনিইত "বেদ বিদ্" বলে উক্ত হন ॥ ১ ॥
সত্ত্ব গুণ রূপ যেই সলিল সেচনে।
শাখা ও প্রশাখা বৃদ্ধি হয় দিনে দিনে ॥
কামনা স্বরূপ যার নব কিশলয়।
আজ্ঞা চক্র-অধঃ উর্দ্ধে সবিস্তার রয় ॥
নরলোকে কর্ম্ম অনুবন্ধি মূল যত।
আজ্ঞা-চক্র-অধঃ উর্দ্ধে আছে "ঝুরি" মত ॥ ২ ॥
ইহ ধামে দেহ রূপ উপলব্ধি নয়।
সেইরূপ আদি অন্ত স্থিত সমুদয় ॥

ইন্দ্রিয় নিগ্রহ রূপ শানিতাস্ত্র ধরি।
দেহ রূপ অশ্বত্থের মূল ছেদ করি॥ ৩ ॥
সেই মূল ভূত যেই প্রভু ভগবান্।
সমূল কাটীয়া কর তাহার সন্ধান॥
জগৎ চালান যিনি জগতের তাত।
পাইলে হবেনা পুনঃ ভবে যাতায়াত॥
পুরাণ প্রভৃতি চক্রে ভ্রমে অবিরত॥
শরণ লইব বলে সাধহ সতত॥ ৪ ॥
শূন্যাসক্তি মোহ আর শূন্য অহঙ্কার।
আত্ম জ্ঞানেতেই নিষ্ঠা হ'য়েছে যাহার॥
কামনা বিহান সুখ দুঃখাতীত জন।
সেইত অব্যয়পদ সাধু প্রাপ্ত হন॥ ৫ ॥
যাহাকে করিলে লাভ যত যোগীগণ।
করিতে হয়না পুনঃ ভবে আগমন॥
প্রকাশ করিতে নারে চন্দ্রাগ্নি তপন।
পরম স্বরূপ সেই মম নিকেতন॥ ৬ ॥
সংসারী রূপেতে মম অংশ জীবগণ।
প্রকৃতিতে অবস্থিত পঞ্চেন্দ্রিয় মনঃ॥
সংসারেতে উপভোগ করিবার তরে।
মায়া মোহ সকলেই আকর্ষণ করে॥ ৭ ॥

দেহিগণ কর্ম্মবশে যে শরীর পায়।
পরিত্যাগ করি পুনঃ পর দেহে যায়॥
ত্যক্তদেহ হ'তে লয় ইন্দ্রিয়াদিগণ।
পুষ্প হ'তে গন্ধ যথা লয় সমীরণ॥ ৮॥
চক্ষু কর্ণ নাসা ত্বক্ রসনা অন্তরে।
অধিষ্ঠিত থাকি দেহী ভোগ্য ভোগ করে॥ ৯।
দেহান্তরে যায় কিবা সেই দেহে স্থিত।
ভোগ্য ভোগকারী ইন্দ্রিয়াদি সুসংযত॥
দেহীকে দেখিতে নাহি পারে মূঢ় জন।
কিন্তু আত্ম জ্ঞানীগণ করে দরশন॥ ১০॥
দেহীকে দেখেন দেহে সুসংযত গণ।
অতত্ত্বজ্ঞ শাস্ত্রশীল না দেখে কখন॥ ১১॥
যেই চন্দ্র সূর্য্যাগ্নির তেজেতে সংসার।
আলোকিত হইতেছে সে "তেজঃ" আমার॥ ১২॥
আমিই প্রবিষ্ট হ'য়ে পৃথিবী ভিতর।
বলেতে ধরিয়া আছি বিশ্ব চরাচর॥
পুনর্ব্বার রসময় চন্দ্র রূপ ধরি।
ঔষধি সকলে সদা সুপোষণ করি॥ ১৩।
জঠরাগ্নি রূপে প্রাণী জঠরেতে গিয়া।
প্রাণাপান সঙ্গে পুনঃ সংযোগ হইয়া॥

চর্ব্ব্য চূষ্য আদি চতুর্ব্বিধ ভোজ্য চয়।
আমা হ'তে পরিপাক জানিহ নিশ্চয়॥ ১৪॥

অন্তর্য্যামী রূপে আছি প্রাণীর হৃদয়।
অতএব আমা হ'তে স্মৃতির উদয়॥
প্রকাশ বিনাশ দুই আমা হ'তে হয়।
জ্ঞাতব্য রূপেতে আমি বেদ সমুদয়॥
জ্ঞান দাতা গুরু বটি, আমি হে স্বয়ম্।
বেদার্থের বেত্তা আমি পুরুষ পরম॥ ১৫॥

দুইটি পুরুষ নাম ক্ষর ও অক্ষর।
ক্ষর ভূত রূপী জেনো কূটস্থ অক্ষর॥ ১৬॥

ক্ষর ও অক্ষর হ'তে শ্রেষ্ঠ অন্য জন।
পরমাত্মা বলে তিনি বিখ্যাত ভুবন॥
যিনিই ঈশ্বর নির্ব্বিকার নিরঞ্জন।
লোক ত্রয়ে প্রবেশিয়া করেন পালন॥ ১৭॥

ক্ষরের অধিক আমি অক্ষর পরম।
লোকেতে বেদেতে বলে "পুরুষ-উত্তম" ॥ ১৮॥

যে জন "পুরুষোত্তম" জানিবে আমারে।
ভজে অবিমূঢ় জ্ঞানী সকল প্রকারে॥ ১৯॥

কহিলাম গুহ্যতম অতি সুসংক্ষেপ।
যাহে কৃতকৃত্য জ্ঞানী হয় হে নিষ্পাপ॥ ২০॥

ইতি পুরুষোত্তম যোগ নামক পঞ্চদশ অধ্যায় সমাপ্ত।

নমো ভগবতে নিরঞ্জনায়।

# ষোড়শ অধ্যায়।

অর্জ্জুনেরে সম্বোধিয়া কহে ভগবান্।
চিত্তে শুদ্ধ ভয় শূন্য নিষ্ঠা আর দান॥
ইন্দ্রিয় সংযত যজ্ঞ আত্ম ধ্যান আর।
অহিংসা তপস্যা সদা সত্য ব্যবহার। ১।
অক্রোধ ও ত্যাগ শান্তি খলতা বিহীন।
লোভ শূন্য দয়ালু ও অহঙ্কার হীন॥
চাপল্য বিহীন ক্ষমা তেজো ধৈর্য্য ধর।
কুকর্ম্মেই লজ্জা, শুচি বাহির অন্তর॥ ২।
অভিমান শূন্য আর হিংসা নাহি যার।
দৈবিক সম্পদ্ হ'তে জনম তাহার॥ ৩॥
ধার্ম্মিকতা ভানে যার ধর্ম্ম আরম্ভর।
ধনাদি জন্যেতে পার্থ! চিত্তে অহঙ্কার।

পূণ্য বলে অভিমান ক্রোধী ও নির্দ্দয়।
আসুরী সম্পদ্ হ'তে সমুদ্ভূত হয়॥ ৪॥
দৈবজ সম্পদ্ জ্ঞান মোক্ষের কারণ।
আসুরী সম্পদ্ মাত্র ঘটায় বন্ধন॥
অতএব শোক না করিও ধনঞ্জয়।
যে হেতু তুমিই দৈবী সম্পদ্ নিলয়॥ ৫॥
দৈব ও আসুর প্রাণী আছে দুই ভাব।
দৈবজ বলেছি শুন আসুর পাণ্ডব॥ ৬॥
প্রবৃত্তি নিবৃত্তি অজ্ঞ আসুরিক যার।
শৌচাচার নাই আর সত্য ব্যবহার॥ ৭॥
জগৎ অসত্য ভাবে যাহার তাবত।
ধর্ম্মাধর্ম্ম অবস্থাই বিহীন জগৎ॥
আপনা আপনি জন্মে নাই ভগবান্।
স্ত্রী পুরুষ যোগ মাত্র সৃজন বিধান॥
সৃজনের নাহি অন্য কারণের লেশ।
স্ত্রী পুরুষ কাম জাত ক্রিয়াই বিশেষ॥ ৮॥
এই রূপে অল্প বুদ্ধি যত জীবচয়।
তাদৃশ দৃষ্টিতে থাকি ক্রূর কর্ম্মা হয়॥
তমঃচেতা জগতের ক্ষয়ের কারণ।
বৈরি সম সংসারেতে ভ্রমে অনুক্ষণ॥ ৯॥

দুষ্পুরণীয় যে আশা করি মনে মনে।
গর্ব্ব যুক্ত মোহ আর দম্ভ অভিমানে॥
মহা নিধি লোভে করে দেবে আরাধন।
মদ্য মাংস শুদ্ধি হীন ব্রত আয়োজন॥
মৃত্যু কালাবধি করি বহু চিন্তাশ্রয়।
কাম ভোগ পরায়ণ হয়ে সমুদয়॥ ১১॥
শত শত আশা পাশে বাঁধা অনুক্ষণ।
চৌর্য্যাদি করিয়া অর্থে অভিলাষী হন॥ ১২॥
অদ্য মম কত লাভ হইয়াছে ধন।
অবশ্য হইবে সব বাসনা পূরণ॥
পরে আমি এই ধন আরো পাব কত।
আমা হতে শত্রু দল হইয়াছে হত॥ ১৩॥
নিশ্চয় বধিব আমি অরাতি অপর।
ভোগী সিদ্ধ বলবান্ আমিই ঈশ্বর॥
আমি সে কুলীন সুখী আমি বলবান্।
কোথায় কে আছে আর আমার সমান॥
আমি ধনী যজ্ঞাদির করি অনুষ্ঠান।
প্রতিষ্ঠাও সুখ পাব করি বহু দান॥ ১৪,১৫॥
এরূপ অজ্ঞানাবৃত মোহময় জালে।
কাম ভোগাসক্ত হয়ে নরকেতে চলে॥ ১৬॥

ধন মান মদোদ্ধত গর্ব্ব সহকারে।
অবিধিতে করে যজ্ঞ বহু আরম্বরে। ১৭ ॥
বল দর্প কাম ক্রোধ অহঙ্কার ভরে।
আত্মপর দেহস্থিত আমা হিংসা করে॥
সৎপথে গমন শীল যত সাধুগণ।
তাহাদের গুণে করে দোষ আরোপণ॥ ১৮।
ক্রুর নরাধম মম হিংসাকারী গণ।
তির্য্যগ্ যোনিতে সদা করি নিক্ষেপণ। ১৯ ॥
আসুরিক যোনি মূঢ় জন্মে জন্মে পায়।
অধোগতি হয় পার্থ না পায় আমায়। ২০ ॥
অশান্তির হেতু লোভ কাম ক্রোধ হয়।
আত্মজ্ঞান নাশে তিনে তাজিবে নিশ্চয়। ২১ ॥
এই তিন নরকের দ্বার মুক্ত জন।
মঙ্গল আচরি পার্থ! মোক্ষ প্রাপ্ত হন। ২২ ॥
শাস্ত্র বিধি ত্যাগ করি স্বেচ্ছাচারি যত।
নাহি পায় সিদ্ধি, শান্তি, নাই মোক্ষ পথ॥ ২৩।
কার্য্য কি অকার্য্য তাহা শাস্ত্রেতে প্রমাণ।
বিধান জানিয়া কর কর্ম্ম অনুষ্ঠান॥ ২৪ ॥

ইতি দৈবাসুর সম্পদ্ বিভাগ যোগ নামক ষোড়শ অধ্যায়।

নমো ভগবতে সত্বায়।

# সপ্তদশ অধ্যায়।

অর্জ্জুন বলিল কৃষ্ণ যেই শ্রদ্ধাবান্।
শাস্ত্রের বিধান ত্যজি পূজে অনুক্ষণ ॥
তাহাদের স্থিতি আমা বল ভগবান্।
সত্ত্ব রজঃ তমঃ কিম্বা বেদের বিধান ॥ ১ ॥
রাজসিক তামসিক সাত্ত্বিক এ'তিন।
কৃষ্ণ বলে শুন পূর্ব্ব সংস্কার অধীন ॥ ২ ॥
অন্তঃকরণানুরূপ হয় শ্রদ্ধাময়।
যে যে ভাবে শ্রদ্ধা করে সেই মত হয়। ৩ ॥
সত্ত্বগুণী গণ করে দেবতা অর্চ্চন।
রাজসিক গণ যক্ষ রাক্ষস পূজন ॥
তামস প্রকৃতি যারা সংসার ভিতরে।
ভূত প্রেত গণে সদা উপাসনা করে ॥ ৪ ॥

দম্ভ আদি অহঙ্কার অশাস্ত্র বিধানে।
উপবাস ঘোরতর তপ আচরণে ॥ ৫ ॥
পঞ্চভূত আর মম ক্লেশের ভাজন।
ক্রুর কর্ম্মী বলে তারা বিখ্যাত ভুবন ॥ ৬ ॥
যজ্ঞতপো দান আর ত্রিবিধ ভোজন।
তাহাদের ভেদবলি করহ শ্রবণ ॥ ৭ ॥
আয়ুঃশক্তি রোগনাশ চিত্ত প্রসাদক।
রুচিকর রসযুক্ত স্নেহের বর্দ্ধক ॥
যে আহারে চিত্ত সদা পরিতোষ হয়।
সাত্ত্বিকের খাদ্য সেই জানিও নিশ্চয় ॥ ৮ ॥
তীক্ষ্ণ উষ্ণ কটু অম্ল অত্যন্ত লবণ।
অতি রুক্ষ বিদাহীও দুঃখকর হন ॥
মনস্তাপ দেয় আর রোগ জন্মে যাতে।
রাজসিক ব্যক্তিগণ রত থাকে তাতে ॥ ৯ ॥
শৈত্যাবস্থাপ্রাপ্ত রসহীন অতিশয়।
পূর্ব্বদিন পক্ক কিবা পুতিগন্ধময় ॥
উচ্ছিষ্ট অখাদ্য কিবা আহার সকল।
তামসের প্রিয় খাদ্য জান এ'সকল ॥ ১০ ॥
অবশ্য কর্ত্তব্য কর্ম্ম ভাবি নিজ মনে।
ফলের আকাঙ্খা শূন্য যজ্ঞ অনুষ্ঠানে ॥

পরম আত্মায় করে চিত্ত সমর্পণ।
বিধি মতে যজ্ঞ করে সাত্ত্বিক যেজন। ১১ ॥
ফলের উদ্দেশ্য নিজ মহত্ত্ব বিস্তার।
রাজসিক সেই যজ্ঞ হে কুন্তী কুমার ॥ ১২ ॥
বিধিহীন সৎপাত্রেতে নাহি অন্নদান।
শ্রদ্ধাবিরহিত কার্য্য দক্ষিণাবিহীন ॥
মন্ত্রপাঠ ত্যজি করে যজ্ঞ অনুষ্ঠান।
তাহাকে তামসবলে শাস্ত্রের বিধান ॥ ১৩ ॥
দেবতা ব্রাহ্মণ গুরু জ্ঞানীর অর্চ্চন।
সরলতা ব্রহ্মচর্য্য শৌচ আচরণ ॥
অহিংসা সকল জীবে সকল সময়।
শারীর তপস্যা বলে' জানিবে নিশ্চয় ॥ ১৪ ।
হিতকর সত্যযাহা পরিণামে প্রিয়।
যেই বাক্যে ব্যথা নাহি পায় জন চয়।
সর্ব্বদাই বেদাভ্যাস যেজন করয়।
বাক্যময় তপস্যা সে বলি উক্ত হয় ॥ ১৫ ॥
ক্রুরতা বিহীন মৌন প্রফুল্লতা মনঃ।
মনোভাব শুদ্ধ আর ইন্দ্রিয় পীড়ন ॥
শাস্ত্রের বিধান বলি হে কুন্তী নন্দন!
এ'সকল মানসিক তপের লক্ষণ ॥ ১৬ ।

ফলের কামনা শূন্য আত্মা অবস্থিত ।
যেই জন করে কার্য্য শ্রদ্ধা সমন্বিত ॥
ত্রিবিধ তপস্যা এই হলে' অনুষ্ঠান ।
তাহাকে সাত্ত্বিক বলে শাস্ত্রের বিধান ॥১৭॥
সৎকার পূজার আশে দম্ভ অতিশয় ।
তপস্যা করিলে ফল ক্ষণ স্থায়ী হয় ॥
অনিত্য তাহার ফল জানিবে নিশ্চয় ।
সে তপস্যা রাজসিক শাস্ত্রে উক্ত হয় ॥ ১৮ ॥
ভ্রমবশে পরনাশে আত্ম পীড়া দানে ।
সে তপস্যা তমোজাত শাস্ত্রের বিধানে ॥ ১৯ ॥
কর্ত্তব্য কর্ম্মের মধ্যে দান করা ধরি ।
দেশ কাল পাত্রাপাত্র বিবেচনা করি ॥
প্রতি-উপকার আশা নাকরে যে' জন ।
সে দান সাত্ত্বিক বলে শাস্ত্রের কথন ॥ ২০ ॥
প্রত্যুপকারার্থ আর স্বার্থ কামনায় ।
কষ্টে করে দান রাজসিক বলি তায় ॥ ২১ ॥
দেশকাল পাত্রা-পাত্র না করি বিচার ।
সৎকার বিহীন আর করি তিরস্কার ॥
এইরূপ যদি কভু দান করা হয় ।
সে দান তাপস ব'লে শাস্ত্রে উক্ত হয় ॥ ২২ ॥

পরমাত্মা নাম বটে ওম্-তৎ-সত্ ।
যা'হতে ব্রাহ্মণ বেদ যজ্ঞ সমুদ্ভূত ॥ ২৩ ॥
অতএব ওঙ্কারের করি উচ্চারণ ।
ব্রহ্মবাদী যজ্ঞ আদি করে আচরণ ॥ ২৪ ॥
ফলাকাঙ্খ্যা ত্যাগকরি মোক্ষাকাঙ্খীগণ ।
যজ্ঞ তপোদানে করে তদ্ উচ্চারণ ॥ ২৫ ॥
সৎ আর সাধুভাবে সৎ উক্ত হয় ।
মাঙ্গলিক কর্ম্মে আর হে কুন্তী তনয় ॥ ২৬ ॥
অবস্থিত যজ্ঞ আর দান তপস্যায় ।
তদর্থির কর্ম্মকেও সৎ বলা যায় ॥ ২৭ ॥
অশ্রদ্ধাতে তপোদান হোম আচরণ ।
যা কিছু অসৎ সব বলে উক্ত হন ॥
ইহকালে পরকালে নাহি কিছু ফল ।
নিশ্চয় জানিও পার্থ ! সকলি বিফল ॥ ২৮ ॥

ইতি শ্রদ্ধাত্রয় বিভাগ যোগ নামক
সপ্তদশ অধ্যায় সমাপ্ত ।

নমো ভগবতে হৃষিকেশায়।

# অষ্টাদশ অধ্যায়।

অর্জ্জুন বলিল ওহে কহ হৃষীকেশ।
ত্যাগের স্বরূপ আর সন্ন্যাস বিশেষ।
জানিবারে ইচ্ছা মম হে কেশীসূদন।
বিস্তারিয়া মহাবাহু বল বিবরণ॥ ১ ॥
বলিল শ্রীভগবান্, কহে ধীরগণ।
কাম্য কর্ম্ম ত্যাগ হয় সন্ন্যাস লক্ষণ।
সর্ব্বকর্ম্ম ফল আশা ত্যজে যেই জন।
তাহাকেই ত্যাগী বলে আত্মজ্ঞানীগণ। ২।
কারোমতে দোষযুক্ত কর্ম্মত্যাজ্য হয়।
কেহবলে যজ্ঞদান তপঃত্যাজ্য নয়। ৩॥
ত্রিবিধ ত্যাগের কথা হে কুন্তী নন্দন।
শুনহ পুরুষশ্রেষ্ঠ মম নিরূপণ॥ ৪ ॥

যজ্ঞ দান তপঃ কর্ম্ম পরিত্যাজ্য নয়।
কর্ত্তব্য কর্ম্মের মধ্যে গণ্য সেই হয়॥
যজ্ঞ দান করে আর তপ আচরণ।
বিবেকি গণের তাহে হয় শুদ্ধ মনঃ॥ ৫।
কর্ম্ম ও আসক্তি আর কর্ম্মফলচয়।
ত্যাজ্যবটে মম মতে পার্থ! সুনিশ্চয়॥ ৬॥
নিত্যকর্ম্ম ত্যাগ করা সমুচিত নয়।
মোহহেতু করেত্যাগ তামস নিচয়॥ ৭।
দুঃখজ্ঞানে ত্যজে কর্ম্ম দেহ ক্লেশ ভয়।
রাজস সে ত্যাগ ফল কভু নাহি পায়॥ ৮॥
ইন্দ্রিয়ের সঙ্গ আর ফল পরিহরি।
কর্ত্তব্য করিলে নিত্য কর্ম্ম মনে করি॥
ধনঞ্জয়! সেই ত্যাগ জানিবে নিশ্চয়।
সাত্ত্বিক বলিয়া যাহা শাস্ত্রে উক্ত হয়॥ ৯॥
সত্ত্বগুণশালী স্থির বুদ্ধি মহাশয়।
ত্যাগীব্যক্তি আর যিনি বিহীন সংশয়॥
দুঃখজ কর্ম্মেতে তারা না করেন দ্বেষ।
সুখজ কর্ম্মেতে কভু নাহি প্রীতি লেশ॥ ১০॥
কর্ম্ম ত্যাগ করিতে না পারে দেহীগণ।
কর্ম্মফল শূন্য ত্যাগী অভিহিত হন॥ ১১॥

ইষ্টানিষ্ট মিশ্রকর্ম্ম অত্যাচারী হয়।
পরকালে করে ভোগ সন্ন্যাসীর নয়॥ ১২ ॥
সর্ব্বকর্ম্ম সিদ্ধিহেতু সে পঞ্চ কারণ।
মহাবাহু! বেদান্তোক্ত করহ শ্রবণ॥ ১৩ ॥
ইন্দ্রিয় সমুহ আর দেহ অহঙ্কার:
নানাবিধ চেষ্টা সহ এ চারি প্রকার॥
এই চারিভিন্ন দৈব পঞ্চম কারণ।
পঞ্চকারণেতে কর্ম্ম সমুদ্ভূত হন॥ ১৪ ॥
দেহ বাক্য মনেযত ধর্ম্মাধর্ম্ম হয়।
এ পঞ্চ কারণ জান তাহার নিশ্চয়॥ ১৫ ।
মোহবশে আত্মাকে যে কর্ত্তাভাবে মনে।
সেমূঢ় অক্ষম হয় সম্যক্ দর্শনে॥ ১৬ ॥
আমি কর্ত্তা ব'লে যার ভাব নাই মনে।
ইষ্টানিষ্ট কর্ম্মে লিপ্ত হয় না কখনে॥
হনন করিয়া লোকে হন্তা নাহি হন।
সেফল নিবদ্ধ নাহি হয় কদাচন॥ ১৭ ॥
কর্ম্মের প্রবৃত্তি হেতু এই তিন হয়।
পরিজ্ঞাতা জ্ঞেয় আর জ্ঞান সুনিশ্চয়॥
এইরূপ তিন হয় ক্রিয়ার আশ্রয়।
কর্ত্তাও কারণ আর করম নিচয়॥ ১৮ ॥

গুণভেদে কর্ত্তা কর্ম্ম জ্ঞান ত্রিপ্রকার।
শ্রবণ করহসব গুণ অনুসার ॥ ১৯ ॥
বিভক্ত সকল ভূতে আছে যেই ভবে।
সতত তাহাকে এক পরমাত্মা ভাবে ॥
বিকারবিহীন যাতে করে নিরীক্ষণ।
সে'জ্ঞান সাত্ত্বিক বলে যত জ্ঞানীগণ ॥ ২০ ॥
ভিন্ন ভাবে সর্ব্বভূতে ভিন্নজ্ঞান হয়।
সেজ্ঞান রাজস ব'লে জানিও নিশ্চয় ॥ ২১ ॥
দেহ আত্মা প্রতিমাকে ভাবে ভগবান্।
অমূলক জ্ঞান সেই তামস প্রধান ॥ ২২ ॥
নিষ্কাম বিহিত কর্ম্ম নিত্য যেই হয়।
আসক্তি রহিত প্রীতি দ্বেষ বিপর্য্যয় ॥
এইরূপ কর্ম্ম যিনি করে অনুষ্ঠান।
সাত্ত্বিক বলিয়া তাবে শাস্ত্রের বাখান ॥ ২৩ ॥
বহ্বায়াসে ফলাকাঙ্খ্যা দম্ভসহকারে।
সেই কর্ম্ম রাজসিক কহে শাস্ত্রকারে ॥ ২৪ ॥
পরিণামে যেই কাজে কর্ম্মের বন্ধন।
নাশ আর পরহিংসা হয় সংঘটন ॥
স্বকীয় সামর্থ্য পর্য্যালোচনা না করে।
ভ্রমবশে করে কর্ম্ম তমঃ বলি তারে। ২৫ ॥

ধৈর্য্যও নিষ্কাম আর অহঙ্কার হীন।
উৎসাহ তরঙ্গ যার হৃদয়ে প্রবীন।
সিদ্ধি অসিদ্ধিতে যার নাহিক বিকার।
তিনিই সাত্ত্বিক কর্ত্তা কহে শাস্ত্রকার॥ ২৬॥
কর্ম্ম ফলাকাঙ্ক্ষ্যী আর অনুরাগী জন।
হিংসা লোভ সম আর অশুচি ভাজন।
আনন্দ-বিষাদ লাভালাভে যুক্ত যিনি।
রাজসের কর্ত্তা বলি' শাস্ত্রেতে বাখানি। ২৭॥
উদ্ধত যে শঠ করে পর অপমান।
ইন্দ্রিয়ের অনুগত বিবেক বিহীন।
অলস বিষদী আর দীর্ঘ সূত্রী জন।
তামসের কর্ত্তা বলে' শাস্ত্রে উক্ত হন॥ ২৮॥
গুণ ভেদে বুদ্ধি ধৃতি হয় ত্রিপ্রকার।
পৃথক্ রূপেতে শুন হে কুন্তী কুমার॥ ২৯॥
কার্য্য ও অকার্য্য আর প্রবৃত্তি নিবৃত্তি।
ভয়াভয় জ্ঞান আর বন্ধ মোক্ষ গতি।
যাহাতেই অনায়াসে বুঝা যায় সব।
সে বুদ্ধি সাত্ত্বিক জান মধ্যম পাণ্ডব। ৩০॥
কার্য্যাকার্য্যে ধর্ম্মাধর্ম্মে যে জন সকল।
না বুঝিয়া রত পার্থ। রাজস কেবল॥ ৩১॥

অধর্ম্মেতে ধর্ম্ম জ্ঞান তমসাচ্ছাদিত।
সর্ব্বত্রই বিপরীত বুদ্ধি কুন্তী সুত॥ ৩২॥
সদ্গুরুর উপদেশ পেয়ে যেই জন।
বিষয়ান্তরেতে হয়ে ধারণা বিহীন॥
ধৃতি দ্বারা মনঃ প্রাণ ইন্দ্রিয় সংযত।
সে ধৃতি সাত্ত্বিকী বলে জান কুন্তী সুত॥ ৩৩॥
যেই ধৃতি বলে লোকে ধর্ম্ম অর্থ কাম।
ধারণ করেন ওহে পাণ্ডব মধ্যম।
প্রসঙ্গ ক্রমেতে যিনি ফলাকাঙ্ক্ষী হয়।
সে ধৃতি রাজসী বলে' জান ধনঞ্জয়॥ ৩৪॥
অবিবেকী যিনি নাহি ত্যজে ভয় ক্রোধ।
অহঙ্কার আর নিদ্রা নিয়ত বিষাদ॥
শাস্ত্রেতে বলয়ে পার্থ! যত মুনিগণ।
তামসিকী ধৃতি সেই বিখ্যাত ভুবন॥ ৩৫॥
ত্রিপ্রকার সুখ কথা করিব বর্ণন।
শুনহে আমার কাছে হে কুন্তীনন্দন॥ ৩৬॥
অভ্যাসে আনন্দ লাভ অন্ত হয় দুঃখ।
অনির্ব্বচনীয় পূর্ব্বে বিষময় সুখ।
পরিণামে হয় যেই অমৃত সমান।
আত্ম বুদ্ধিজাত সেই সাত্ত্বিক প্রধান॥ ৩৭॥

বিষয় ইন্দ্রিয় যোগে যেই সুখচয়।
অমৃত সমান জ্ঞান প্রথমেতে হয়॥
পরিণামে হয় তার বিষময় ফল।
সে সুখ রাজস সুখ জানিবে কেবল॥ ৩৮॥
নিদ্রা ও আলস্য আর প্রমাদ হইতে।
যেইরূপ সুখ আসি জনমে তাহাতে॥
আদি অন্তে যেই সুখে চিত্ত মোহ করে।
সে সুখ তামস ব'লে ব্যক্ত চরাচরে॥ ৩৯॥
নাই এই পৃথিবীতে হেন কোন জন।
স্বর্গেতেও নাই আর দেবতা এমন॥
এ' প্রকৃতি-সমুদ্ভূত ত্রিগুণ হইতে।
মুক্ত সর্ব্বক্ষণ কভু আছে হে বলিতে॥ ৪০॥
ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র-কর্ম্ম সব।
পূর্ব্ব জন্মার্জ্জিত গুণে বিভক্ত পাণ্ডব॥ ৪১॥
সম দম তপস্যাও শুচিভূত অতি।
বিজ্ঞান শাস্ত্রেতে জ্ঞান সরল প্রকৃতি॥
ক্ষমা আর ঈশ্বরেতে বিশ্বাস অটল।
ব্রাহ্মণের স্বভাবজ কর্ম্ম এ' সকল॥ ৪২॥
শৌর্য্য তেজঃ ধৃতি দক্ষ যুদ্ধে বিচক্ষণ।
সুদৃঢ় প্রতিজ্ঞা রণে হয় যেইজন॥

ঈশ্বরের ভাব আর দান শীল অতি।
ক্ষত্র স্বাভাবিক কর্ম্ম হে মহামতি ॥ ৪৩ ॥
কৃষি ও বাণিজ্য বৈশ্য স্বভাবজ হয়।
পশুর পালন আর জানিহ নিশ্চয় ॥
শূদ্র জাতি স্বভাবজ কর্ম্ম বলি জান।
পরিচর্য্যাত্মক সেই আছয়ে বিধান ॥ ৪৪ ॥
স্বকর্ম্মে থাকিলে সিদ্ধিলাভ করে নর।
যে রূপে লভিবে সিদ্ধি শুনহ সত্বর ॥ ৪৫ ॥
যা হইতে মানবের প্রবৃত্তি উদয়।
ব্যাপিয়া আছেন যিনি বিশ্ব সমুদয় ॥
স্বকর্ম্ম বলেতে তাঁরে যত নরগণ।
সিদ্ধি লাভ ক'রে থাকে করিয়া অর্চ্চন ॥ ৪৬ ॥
সম্যগনুষ্ঠিত পর ধর্ম্ম অপেক্ষায়।
বিগুণ স্বধর্ম্ম জান শ্রেষ্ঠঅতিশয় ॥
স্বভাবজ কর্ম্ম যদি করে নরগণ।
বিলিপ্ত না হয় সেই পাপে কদাচন ॥ ৪৭ ॥
সহজ কর্ম্মেতে যদি দোষ দৃষ্ট হয়।
তথাপিও না করিবে ত্যাগ ধনঞ্জয় ॥
কোন ধর্ম্ম জগতের নাই দোষ হীন।
ধূমরাশি করে যথা অনল মলিন ॥ ৪৮ ॥

সকল বিষয়ে যদি অনাসক্ত হয় ।
জিতাত্মা নিস্পৃহ যিনি হন অতিশয় ॥
কর্ম্ম ফল আশা আর আসক্তি বর্জ্জিত ।
পরমা নৈষ্কর্ম্ম্য-সিদ্ধি লভে সুনিশ্চিত ॥ ৪৯ ॥
যেই সিদ্ধি বলে লোক ব্রহ্ম প্রাপ্ত হয় ।
জ্ঞানের চরম সেই জানিও নিশ্চয় ॥
সংক্ষেপেতে কুন্তী সুত ! করিব বর্ণন ।
আমার নিকটে তাহা করহ শ্রবণ ॥ ৫০ ॥
হইয়া বিশুদ্ধ বুদ্ধি ধৃতি দ্বারা মনঃ ।
শব্দাদি বিষয় সব করি বিসর্জ্জন ॥ ৫১ ॥
বিজন স্থানেতে বাস রাগ দ্বেষ ত্যজি ।
সংযমিত মনো বাক্য দেহ মিত ভোজি ॥ ৫২
বৈরাগ্য আশ্রয় ধ্যান যোগ পরায়ণ ।
দম্ভ বল দর্প কাম ক্রোধ বিসর্জ্জন ॥
পরিগ্রহ ত্যজি আর মমত্ব নিচয় ।
সম গুণ প্রাপ্ত হ'য়ে পরব্রহ্ম পায় ॥ ৫৩ ॥
ব্রহ্মে অবস্থিত আর হর্ষ চিত্তগণ ।
নষ্ট বস্তু জন্য শোক করেনা কখন ॥
অপ্রাপ্ত বস্তুর জন্য ইচ্ছা নাহি ভবে ।
সর্ব্বভূতে সম হ'য়ে সম ভক্তি লভে ॥ ৫৪ ॥

সর্ব্বব্যাপী আমি বাক্য মন অগোচর।
ভক্তি বলে জ্ঞাত হয় স্বরূপ আমার।
অনন্তর স্বরূপ জানিয়া যেই জন।
প্রবেশি আমাতে মম ভাব প্রাপ্ত হন ॥ ৫৫ ॥
মম পরায়ণ সদা সর্ব্ব কর্ম্ম করে।
প্রসাদে তথাপি নিত্য পদ লাভ করে ॥ ৫৬ ॥
কর্ম্ম অনুষ্ঠানে হয়ে মম পরায়ণ।
সতত আমাতে কর চিত্ত সমর্পণ ॥ ৫৭ ॥
আমাতে অর্পিলে চিত্ত আমার প্রসাদে।
উত্তীর্ণ হইবে তুমি এ ভব বিপদে ॥
অহঙ্কারে যদি মম বাক্য নাহি শুন।
বিনষ্ট হইবে অধঃ করিবে গমন ॥ ৫৮ ॥
আমি না করিব যুদ্ধ এই অহঙ্কার।
এইরূপ মনে মিথ্যা সঙ্কল্প তোমার ॥
প্রকৃতি হইতে তব প্রবৃত্তি জন্মিবে।
প্রবৃত্তি হইতে তুমি যুদ্ধে রত হবে ॥ ৫৯ ॥
মোহেতে মোহিত হ'য়ে ওহে ধনঞ্জয়।
যে কার্য্য করিতে তব ইচ্ছা নাহি হয়।
পূর্ব্ব জন্মার্জ্জিত সেই কর্ম্ম নিবন্ধন।
অবশ্য হইবে তব কার্য্য সংঘটন ॥ ৬০ ॥

সর্ব্বভূতে দেহ যন্ত্রে থাকি বিদ্যমান।
মায়াতে চালায় পার্থ ! স্থিত ভগবান্ ॥ ৬১ ॥
ভাল কিংবা মন্দ হোক হে কুন্তী নন্দন।
একাগ্র চিত্তেতে লও তাহার শরণ ॥
তাহার প্রসাদে মহা শান্তি লাভ হবে।
নিত্য স্থান তুমি পুনঃ অবশ্য লভিবে ॥ ৬২ ॥
এই জ্ঞান গুহ্য হ'তে অতি গুহ্য তর।
প্রকাশ করিনু আমি তোমার গোচর ॥
বিশেষিয়া বিবেচনা করিয়া ইহার।
যাহা মনে হয় তাহা করিও সত্বর ॥ ৬৩ ॥
সর্ব্বাপেক্ষা গুহ্যতম শেষ কথা শুন।
প্রিয় বলে হিত কথা কহি পুনঃ পুনঃ ॥ ৬৪ ॥
আমাতেই মমভক্ত হয়ে' রাখ চিত।
উপাসক হ'য়ে আমা কর দণ্ডবত ॥
আমাকে পাইবে সত্য এ প্রতিজ্ঞা মম।
যে'হেতু তুমিই মম অতি প্রিয়তম। ৬৫ ॥
সমুদয় ধর্ম্ম তুমি পরিত্যাগ করি।
কেবল শরণ মাত্র লওহে আমারি ॥
সকল পাতক হ'তে পাবে অব্যাহতি।
অতএব শোক না করিও মহামতি ॥ ৬৬ ॥

ধর্ম্ম ভক্তি হীন আর গুরু সেবা হীন।
আমার নিন্দুকে গীতা বলনা কখন ॥
এই গীতাশাস্ত্র বটে গুহ্য অতিশয়।
আমার ভকতে যিনি বুঝাইয়া কয় ॥
তাহার অচলাভক্তি আমাতে নিশ্চয়।
আমাকে লভিবে ইথে নাহিক সংশয় ॥ ৬৮ ॥
তাহা হ'তে প্রিয় নাই মনুষ্য সমাজে।
হবেনা অধিক প্রিয় হ' জগত্ মাঝে ॥ ৬৯ ॥
আমাদের এই ধর্ম্ম্য সংবাদ যেজনে।
পাঠ করে সতত সে পরম যতনে ॥
তাহাতেই জ্ঞানযজ্ঞে আমার অর্চ্চন।
করেন সতত মম মত সুনিপুন ॥ ৭০ ॥
অসূয়া বিহীন যিনি শুনে শ্রদ্ধাবান্।
পাপেতে বিমুক্ত হ'য়ে পুণ্য লোকে যান ॥ ৭১ ॥
একাগ্র চিত্তেতে কিহে করেছ শ্রবণ ?।
মোহ ধ্বংশ হয়েছে তো হে কুন্তীনন্দন ॥ ৭২ ॥
পার্থবলে মোহ মম হ'ল পরাভূত।
তোমার প্রসাদে স্মৃতি লভিনু সতত।
তোমার শাসনস্থিত নিঃসংশয় মনঃ।
হে অচ্যুত! তব আজ্ঞা করিব পালন ॥ ৭৩ ॥

